


সংস্কৃত

# ব্যাকরণপ্রবেশিকা।

শ্রীরামসর্ব্বস্ব বিদ্যাভূষণ প্রণীত।

সংস্কৃত

# ব্যাকরণপ্রবেশিকা।




কলিকাতাস্থ রিপণ কালেজের সংস্কৃতাধ্যাপক

শ্রীরামসর্ব্বস্ব বিদ্যাভূষণ কর্ত্তৃক প্রণীত।





কলিকাতা

শ্রীকেদারনাথ বসু, বি, এ।



১৯০৩।

মূল্য বার আনা।

# বিজ্ঞাপন।

প্রায় দ্বাদশ বৎসর অতীত হইল, প্রাতঃস্মরণীয় বিদ্যাসাগর মহাশয়ের জীবিতাবস্থায় একদিন শিক্ষাবিভাগের কোনও প্রধান কর্ম্মচারী, তাঁহার নিকট উপস্থিত হইয়া কথাপ্রসঙ্গে সংস্কৃত ব্যাকরণের উপক্রমণিকার কলেবরবৃদ্ধি ও তাহাতে শব্দসাধন ও ধাতুসাধন প্রণালীর প্রবর্ত্তনার্থ অনুরোধ করেন। তৎকালে আমি প্রায় বিশ বৎসর ধরিয়া বিদ্যাসাগর মহাশয়ের বিদ্যালয়ে ও তাঁহার নিজের কার্য্যে নিযুক্ত ছিলাম। তিনিও আমাকে পুত্রাধিক স্নেহ করিতেন। বিদ্যাসাগর মহাশয়, উক্ত শিক্ষাবিভাগের উচ্চতম কর্ম্মচারীর প্রস্তাবে অসম্মত হইলে আমি তাঁহাকে বারংবার উহার জন্য প্রার্থনা করায়, তিনি আমার উপর ঐ ভার অর্পণ করেন। তদনুসারে আমি সন্ধি, শব্দ, কারক ও সমাসের কতিপয় বিষয় লিপিবদ্ধ করিয়া তাঁহাকে অর্পণ করি। তিনি উহা দেখিয়া অতীব পরিতুষ্ট হইয়া আমাকে স্বতন্ত্র ব্যাকরণ প্রণয়ন করিতে আদেশ করেন। আমিও তাহাতে প্রবৃত্ত হই। ইহার কিছুদিন পরে তাঁহার স্বর্গলাভ হয়। আমিও এবিষয়ে নিবৃত্ত হই।

এক্ষণে আমি রিপণ কালেজের অধ্যাপকতায় প্রবৃত্ত হইলে, আমার সহযোগী শিক্ষক শ্রীযুক্ত বাবু কেদারনাথ বসু, বি. এ., মহাশয়ের অনুরোধে ও প্রযত্নে গ্রন্থখানি সমাপ্ত, মুদ্রিত ও প্রকাশিত হইল। যে প্রণালীতে ইহা প্রণীত হইল, তাহা গ্রন্থের প্রথমেই নির্দ্দিষ্ট হইয়াছে। শেষ কথা এই, আমার ৪০ বৎসরের অভিজ্ঞতায় আমি সংস্কৃতশিক্ষার্থীদিগের যাহা আবশ্যক বোধ করিয়াছি, সে সমস্তই ইহাতে সন্নিবেশিত করিয়াছি। ইতি।

শ্রীরামসর্ব্বস্ব শর্ম্মা।

# সূচী।



# ব্যাকরণ প্রবেশিকা।

যে শাস্ত্রে সংস্কৃত শব্দ সমূহের ব্যুৎপত্তি নিরূপিত হইয়াছে, তাহাকে সংস্কৃত ব্যাকরণ শাস্ত্র কহে। ব্যাকরণের প্রধান প্রতিপাদ্য শব্দ, এজন্য ব্যাকরণ শাস্ত্রকে শব্দ শাস্ত্রও বলা যায়।

সংস্কৃত ব্যাকরণ শাস্ত্র প্রধানতঃ নয় ভাগে বিভক্ত। যথা, ১। বর্ণ প্রকরণ, ২। সন্ধি প্রকরণ, ৩। সুবন্ত বা শব্দপ্রকরণ. ৪। স্ত্রীপ্রত্যয় প্রকরণ, ৫। কারকাদি বিভক্তি প্রকরণ, ৬। সমাস প্রকরণ, ৭। তদ্ধিত প্রকরণ, ৮। তিঙন্ত বা ধাতু-প্রকরণ, ৯। কৃৎ প্রত্যয় প্রকরণ। ণত্ব ও ষত্ব বিধি, অব্যয় ও দ্বিরুক্ত প্রকরণ, ণিজন্ত, সনন্ত, যঙন্ত. যঙ্ লুগন্ত ও নাম-ধাতুপ্রকরণ, এই নয়টি বিষয় উপরি উক্ত প্রকরণ সমূহেরই অন্তর্গত। এতদ্ব্যতীত বৈয়াকরণ দিগের সংজ্ঞা ও পরিভাষা প্রকরণ নির্দ্দিষ্ট আছে। অতএব সর্ব্বশুদ্ধ বিংশতি প্রকরণে সংস্কৃত ব্যাকরণ সমাপ্ত হইয়াছে।

এই গ্রন্থ সংস্কৃত ব্যাকরণের প্রবেশিকা নামে নির্দ্দিষ্ট হইল। ইহাতে সুকুমারমতি বালক বালিকাদিগের বোধার্থ, সংস্কৃত ভাষায় প্রবেশোপ-

যোগী ঐ সকল প্রকরণের স্থূল স্থূল বিষয় গুলি সংক্ষেপে সরল ভাষায় নিম্নলিখিত প্রণালী ক্রমে লিখিত হইল :—

প্রথম অধ্যায়, বর্ণ প্রকরণ; ইহাতে স্বর ব্যঞ্জন ও অযোগবাহ বর্ণ-নির্ণয়, বর্ণ বিভাগ, বর্ণের উচ্চারণ স্থান, শব্দ ধাতু ও কারকাদি নির্ণয় পূর্ব্বক পদ নিরূপণ, সন্ধি ও সমাস লক্ষণ এবং প্রত্যয় নিরূপিত হইয়াছে। দ্বিতীয় অধ্যায়ে সন্ধি প্রকরণ; ইহাতে স্বর ব্যঞ্জন অনুস্বার ও বিসর্গ ঘটিত সন্ধি এবং শব্দ সংক্রান্ত ণত্ব ও ষত্ব প্রকরণ নির্দ্দিষ্ট হইয়াছে। তৃতীয় অধ্যায়ে সুবন্ত বা শব্দ প্রকরণ; ইহাতে পুংলিঙ্গ স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গ স্বরান্ত ও ব্যঞ্জনান্ত শব্দরূপ, সর্ব্বনাম, সংখ্যাবাচক ও অব্যয় প্রকরণ লিখিত হইয়াছে। পঞ্চম অধ্যায়ে কারকাদি বিভক্তি নির্ণয়, ষষ্ঠ অধ্যায়ে সমাস প্রকরণ, সপ্তম অধ্যায়ে তিঙন্ত বা ধাতু প্রকরণ ও ধাতু সংক্রান্ত ণত্ব ষত্ব, অষ্টম অধ্যায়ে ণিজন্ত সনন্ত ও যঙন্ত প্রকরণ, নবম অধ্যায়ে কৃদন্ত প্রকরণ এবং দশম অধ্যায়ে তদ্ধিত প্রত্যয় সকল বিবৃত হইয়াছে।

---

# প্রথম অধ্যায়।

## বর্ণ প্রকরণ।

### বর্ণ নির্ণয়। (Letters.)

১। অ আ ই ঈ ক খ গ ঘ ইত্যাদি এক একটিকে বর্ণ বলে। বর্ণ সমুদায়ে পঞ্চাশৎ। যথা, অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ ৡ এ ঐ ও ঔ। ক খ গ ঘ ঙ, চ ছ জ ঝ ঞ, ট ঠ ড ঢ ণ, ত থ দ ধ ন, প ফ ব ভ ম, য র ল ব, শ ষ স হ, ক্ষ, ং ঃ ঁ।

মুগ্ধবোধ কর্ত্তা বোপদেব, দীর্ঘ ৠ কার স্বীকার করেন, অন্য বৈয়াকরণেরা দীর্ঘ ৠকার স্বীকার করেন না। তন্ত্র শাস্ত্রকারেরা ক্ষ এই বর্ণকে স্বতন্ত্র মূল বর্ণ বলিয়া স্বীকার করেন, প্রাচীন বৈয়াকরণেরা ইহাকে স্বতন্ত্র মূল বর্ণ বলিয়া গণনা না করিয়া ক্ ও ষ্ এই দুই মূল বর্ণ সংযোগে নিষ্পন্ন সংযুক্ত বর্ণ বলিয়া গণনা করেন। এক বিন্দু মাত্র বর্ণকে ং অনুস্বার ও দুই বিন্দু মাত্র বর্ণকে ঃ বিসর্গ বলে। পাণিনি, স্বর ও ব্যঞ্জন বিষয়ে যে সকল সংজ্ঞা করিয়াছেন, অনুস্বার ও বিসর্গকে তন্মধ্যে যোগ অর্থাৎ উল্লেখ করেন নাই। তবে ন ও ম এই দুই ব্যঞ্জন বর্ণের স্থানে অনুস্বার হয়, র ও স এই দুই ব্যঞ্জন বর্ণ স্থানে বিসর্গ হয় এবং আদিতে স্বরের সংযোগ ভিন্ন ইহাদের উচ্চারণ সম্পন্ন হয় না, এই সকল কারণে অনেকে ইহাদিগকে ব্যঞ্জন বর্ণ মধ্যে গণনা করেন। ফলতঃ বৈয়াকরণদিগের মতে ইহা স্বতন্ত্র অযোগবাহ বর্ণ।

২। বর্ণ বিভাগ। এই পঞ্চাশৎ বর্ণ তিন ভাগে বিভক্ত। স্বরবর্ণ, ব্যঞ্জনবর্ণ ও অযোগবাহ বর্ণ।

## স্বরবর্ণ। (Vowels.)

৩। অন্য বর্ণের আশ্রয় ব্যতিরেকে স্বয়ং যাহাদের উচ্চারণ সম্পন্ন হয়, তাহারা স্বরবর্ণ। যথা—অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ ৡ এ ঐ ও ঔ। এই চতুর্দ্দশটি স্বরবর্ণ।

যত সময়ে বর্ণের উচ্চারণ সম্পন্ন হয়, ঐ সময়কে মাত্রা বলা যায়। সকল বর্ণের উচ্চারণ কাল সমান নহে; কোনও কোনও বর্ণের উচ্চারণ অতি অল্প সময়ে সম্পন্ন হয়, কোনও কোনও বর্ণের উচ্চারণ তাহার দ্বিগুণ, চতুর্গুণ বা ষড়্গুণ সময়ে সম্পন্ন হইয়া থাকে। মাত্রার এইরূপ ন্যূনাধিক্য বশতঃ স্বরবর্ণ সকল তিন শ্রেণীতে বিভক্ত। যথা,

হ্রস্ব স্বর, দীর্ঘ স্বর ও প্লুত স্বর। প্লুত স্বর নামে পৃথক্ বর্ণ নাই। বৈয়াকরণেরা, দূর হইতে আহ্বান, গান ও রোদন স্থলে, অ ই উ ঋ ঌ এ ঐ ও ঔ এই নয়টি স্বরের দীর্ঘ হইতে দীর্ঘতর উচ্চারণ বশতঃ প্লুত সংজ্ঞা নির্দ্দেশ করিয়াছেন; এই জন্য উহাদের পৃথক্ আকৃতিও নাই। উচ্চারণ কালের এইরূপ ন্যূনাধিক্য অনুসারে কতকগুলি বর্ণ অর্দ্ধমাত্র, কতকগুলি একমাত্র, কতকগুলি দ্বিমাত্র ও কতকগুলি ত্রিমাত্র বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে। সর্ব্বাপেক্ষা অল্প সময়ে ব্যঞ্জন বর্ণের উচ্চারণ সম্পন্ন হয়। নকুলের রব সম্পন্ন হইতে যত সময় লাগে, ঐ সময় ব্যঞ্জন বর্ণের উচ্চারণ কালের পরিমাণ। ব্যঞ্জন বর্ণ সকল অর্দ্ধমাত্র। ব্যঞ্জন বর্ণ উচ্চারণ করিতে যত সময় লাগে, হ্রস্ব স্বরের উচ্চারণ কালের পরিমাণ তাহার দ্বিগুণ। চাষ নামক পক্ষীর রব সম্পন্ন হইতে যত সময় লাগে, ঐ সময় হ্রস্ব স্বরের উচ্চারণ কালের পরিমাণ। হ্রস্ব স্বর সকল একমাত্র। ব্যঞ্জন বর্ণের চতুর্গুণ সময়ে দীর্ঘ-স্বরের উচ্চারণ সম্পন্ন হয়। কাকের রব সম্পন্ন হইতে যত সময় লাগে, ঐ সময় দীর্ঘ স্বরের উচ্চারণ কালের পরিমাণ। দীর্ঘ স্বর সকল দ্বিমাত্র। এবং ব্যঞ্জন বর্ণের ষড়্গুণ সময়ে প্লুত স্বরের উচ্চারণ সম্পন্ন হয়। ময়ূর বা মোরগের রব সম্পন্ন হইতে যত সময় লাগে, ঐ সময় প্লুত স্বরের উচ্চারণ কালের পরিমাণ। প্লুত স্বর সকল ত্রিমাত্র।

## হ্রস্ব স্বর। (Short Vowels.)

৪। অ ই উ ঋ ঌ এই পাঁচটি হ্রস্ব স্বর। হ্রস্ব স্বরকে লঘু স্বরও বলে। লঘু স্বর, সংযুক্ত বর্ণের পূর্ব্বে থাকিলে, কিংবা লঘু স্বরে অনুস্বার বা বিসর্গ সংযুক্ত থাকিলে, লঘু স্বরও গুরু স্বর বলিয়া পরিগণিত হয়।

## দীর্ঘ স্বর। (Long Vowels.)

৫। আ ঈ ঊ ৠ ৡ এ ঐ ও ঔ এই নয়টি দীর্ঘ স্বর। দীর্ঘ স্বরকে গুরু স্বরও বলে।

## প্লুত স্বর। (Prolated Vowels.)

৬। অ ই উ ঋ ঌ এ ঐ ও ঔ এই নয়টিকে প্লুত স্বর বলে। পূর্ব্বোক্ত দুরাহ্বানাদি স্থলে উচ্চারণ কালের দীর্ঘতা অনুসারে প্লুত স্বর স্থির করিতে হইবে।

| হ্রস্ব | দীর্ঘ | প্লুত |
|---|---|---|
| অ | আ | অ |
| ই | ঈ | ই |
| উ | ঊ | উ |
| ঋ | ৠ | ঋ |
| ঌ | ৡ | ঌ |
| ০ | এ | এ |
| ০ | ঐ | ঐ |
| ০ | ও | ও |
| ০ | ঔ | ঔ |

এ ঐ ও ঔ ইহাদের হ্রস্ব নাই। তবে একারের হ্রস্ব ই, ও ওকারের হ্রস্ব উ বলিয়া গণ্য।

## সঙ্কেত।

৭। অবর্ণ বলিলে অ আ অ, হ্রস্ব দীর্ঘ প্লুত, এই তিন বুঝায়। এইরূপ ইবর্ণ—ই ঈ ই, উবর্ণ—উ ঊ উ, ঋবর্ণ-ঋ ৠ ঋ, ঌবর্ণ—ঌ ৡ ঌ বুঝাইবে।

## ব্যঞ্জন বর্ণ (Consonants.)।

৮। স্বর বর্ণের আশ্রয় ব্যতিরেকে যাহাদের উচ্চারণ সম্পন্ন হয় না, অর্থাৎ আদি অথবা অন্তে স্বরবর্ণ যোগ করিলে যে সকল বর্ণের উচ্চারণ সম্পন্ন হয়, তাহারা ব্যঞ্জন বর্ণ। যথা—ক্ খ্ গ্ ঘ্ ঙ্। চ্ ছ্ জ্ ঝ্ ঞ্। ট্ ঠ্ ড্ ঢ্ ণ্। ত্ বা ৎ থ্ দ্ ধ্ ন্। প্ ফ্ ব্ ভ্ ম্ য্ র্ ল্ ব্। শ্ ষ্ স্ হ্। ক্ষ্। এই ৩৪ টি ব্যঞ্জন বর্ণ। ব্যঞ্জন বর্ণের আদি অথবা অন্তে স্বর যোগ করিলেই ইহাদিগের উচ্চারণ সম্পন্ন হয়। যথা—অ+ক্=অক্ এবং ক্+অ=ক। স্বরবর্ণ পরে থাকিলে, সেই স্বরবর্ণ, পূর্ব্ববর্ত্তী ব্যঞ্জনবর্ণে মিলিত হয়। অকার মিলিত হইলে তাহার কোনও চিহ্ন থাকে না, কেবল ্ হসন্ত চিহ্ন লুপ্ত হয়।

৯। ব্যঞ্জনবর্ণ সকল তিন ভাগে বিভক্ত। বর্গীয় বা স্পর্শবর্ণ, অন্তঃস্থ বর্ণ এবং উষ্মবর্ণ।

## বর্গীয়বর্ণ (Classic letters.)।

১০। ক হইতে ম পর্য্যন্ত পঁচিশটি বর্ণকে বর্গীয় বা স্পর্শবর্ণ বলে। স্পর্শবর্ণ সকল পাঁচ বর্গে (class) বিভক্ত। যথা ক খ গ ঘ ঙ কবর্গ। চ ছ জ ঝ ঞ চবর্গ। ট ঠ ড ঢ ণ টবর্গ। ত থ দ ধ ন তবর্গ। এবং প ফ ব ভ ম পবর্গ। ক চ ট ত প ইহারা বর্গের প্রথম বর্ণ। খ ছ ঠ থ ফ ইহারা বর্গের দ্বিতীয় বর্ণ। গ জ ড দ ব ইহারা বর্গের তৃতীয় বর্ণ। ঘ ঝ

ঢ ধ ভ ইহারা বর্গের চতুর্থ বর্ণ। এবং ঙ ঞ ণ ন ম ইহারা বর্গের পঞ্চম বর্ণ।

## অন্তঃস্থবর্ণ (Semi Vowels.)

১১। য র ল ব এই চারিটি বর্ণকে অন্তঃস্থ অর্থাৎ মধ্যস্থিত বর্ণ বলে। পূর্ব্বে স্পর্শবর্ণ এবং পরে উষ্মবর্ণ, ইহাদের মধ্যে য র ল ব আছে বলিয়া ইহাদিগকে অন্তঃস্থবর্ণ বলে। এতদ্ভিন্ন কার্য্যকারণভাব বিবেচনা করিলেও ঐ চারিটি বর্ণকে স্বর ও ব্যঞ্জন এই উভয় বর্ণের মধ্যবর্ত্তী বর্ণ বলা যায়। ই বর্ণ স্থানে য হয়, উ বর্ণ স্থানে ব হয়, ঋ বর্ণ স্থানে র হয়, ঌ বর্ণ স্থানে ল হয়। আবার, য স্থানে ই হয়, ব স্থানে উ হয়, র স্থানে ঋ হয় এবং ল স্থানে ঌ হয়। এই কার্য্যকারণভাব সম্বন্ধে ইহারা স্বর ও ব্যঞ্জন উভয় ধর্ম্মাক্রান্ত।

## উষ্মবর্ণ। (Sibilants.)

১২। শ ষ স হ এই চারিটি এবং তন্ত্রশাস্ত্রকারদিগের মতে ক্ষ বর্ণ, এই পাঁচটি উষ্মবর্ণ অর্থাৎ বায়ুপ্রধান বর্ণ। এই পাঁচ বর্ণের উচ্চারণ বিষয়ে বায়ুর প্রাধান্য আছে বলিয়া ইহারা ঐ নামে বিখ্যাত।

## অযোগবাহবর্ণ।

১৩। ং অনুস্বার ও ঃ বিসর্গ এই দুই বর্ণ পূর্ব্বে স্বরবর্ণ মধ্যে পরিগণিত হইত, এক্ষণে ব্যঞ্জন বর্ণ মধ্যে পরিগণিত হইয়া আসিতেছে। কিন্তু এই দুইটি বর্ণ, স্বর বা ব্যঞ্জন ইহাদের

কোনও ধর্ম্মাক্রান্ত নহে। যাহারা কাহারও আশ্রয় না লইয়া স্বয়ং উচ্চারিত হয়, তাহারা স্বরবর্ণ, কিন্তু অনুস্বার ও বিসর্গ স্বয়ং উচ্চারিত হয় না; অতএব উহাদিগকে স্বরবর্ণ বলা যাইতে পারে না। যেসকল বর্ণের আদি কিংবা অন্তে স্বরবর্ণ যোগ করিলে উচ্চারণ সম্পন্ন হয়, তাহারা ব্যঞ্জন। ং অনুস্বার ও ঃ বিসর্গ ইহারা ব্যঞ্জনবর্ণ হইলে, আদি অথবা অন্তে স্বরবর্ণ যোগ করিলে ইহাদের উচ্চারণ সম্পন্ন হইত, কিন্তু ইহাদের আদিতে স্বরবর্ণ যোগ করিলে উচ্চারণ সম্পন্ন হয়, অন্তে স্বরবর্ণ যোগ করিলে উচ্চারণ সম্পন্ন হয় না। যথা অং অঃ এবং ংঅ ঃঅ। অতএব উহাদিগকে ব্যঞ্জনবর্ণও বলা যাইতে পারে না। সেই হেতু বৈয়াকরণেরা ঐ দুই বর্ণকে অযোগবাহ বর্ণ বলিয়া নির্দ্দেশ করিয়া গিয়াছেন।

## সংযুক্তবর্ণ।

১৪। মধ্যে স্বরের ব্যবধান না থাকিলে, ব্যঞ্জনবর্ণের পরস্পর মিলন হয়, এইরূপে মিলিত দুই বা তদধিক ব্যঞ্জন বর্ণকে সংযুক্ত বর্ণ বলে। যথা ঙ্ ও ক্ = ঙ্ক, ক্ ও ষ্ = ক্ষ, স্ ৎ ও র্ = স্ত্র। অকার ভিন্ন স্বরবর্ণ, ব্যঞ্জনবর্ণে মিলিত হইলে স্বরের রূপান্তর হয়। যথা ক্ আ কা, ক্ ই কি, ক্ ঈ কী, ক্ উ কু, ক্ ঊ কূ, ক্ ঋ কৃ, ক্ ৠ কৄ, ক্ ঌ কৢ, ক্ ৡ কৣ, ক্ এ কে, ক্ ঐ কৈ, ক্ ও কো, ক্ ঔ কৌ।

## বর্ণের উচ্চারণ স্থান। (Seats of utterance.)

১৫। কণ্ঠ, জিহ্বামূল, তালু, মূর্দ্ধা, দন্ত, ওষ্ঠ, কণ্ঠতালু,

কণ্ঠৌষ্ঠ, দন্তোষ্ঠ ও নাসিকা এই দশ স্থান হইতে পূর্ব্বোক্ত পঞ্চাশদ্ বর্ণের উচ্চারণ সম্পন্ন হইয়া থাকে। কোন্ বর্ণ কোন্ স্থান হইতে উচ্চারিত হয়, তাহা নিম্নে নির্দ্দিষ্ট হইতেছে। যাহারা কণ্ঠ হইতে উচ্চারিত হয়, তাহাদিগকে কণ্ঠ্যবর্ণ বলা যায়। এইরূপ জিহ্বামূল হইতে জিহ্বামূলীয়, তালু হইতে তালব্য, মূর্দ্ধা হইতে মূর্দ্ধন্য, দন্ত হইতে দন্ত্য, ওষ্ঠ হইতে ওষ্ঠ্য কণ্ঠ ও তালু হইতে কণ্ঠ্যতালব্য, কণ্ঠ ও ওষ্ঠ হইতে কণ্ঠৌষ্ঠ্য, দন্ত ও ওষ্ঠ হইতে দন্তোষ্ঠ এবং নাসিকা হইতে অনুনাসিক বর্ণ সকলের উৎপত্তি হইয়াছে যথা—

অ আ, হ, ইহারা কণ্ঠ্যবর্ণ (Gutturals)।

কবর্গ জিহ্বামূলীয় বর্ণ (Linguæ-radicals)।

ই ঈ, চবর্গ, য, শ, তালব্যবর্ণ (Palatals)।

ঋ ৠ, টবর্গ, র, ষ, মূর্দ্ধন্যবর্ণ (Cerebrals)।

ঌ ৡ, তবর্গ, ল, স, দন্ত্যবর্ণ (Dentals)।

উ ঊ, পবর্গ, ওষ্ঠ্যবর্ণ (Labials)।

এ ঐ, কণ্ঠ্যতালব্য বর্ণ (Palato-gutturals)।

ও ঔ কণ্ঠৌষ্ঠ্য বর্ণ (Labio-gutturals)।

অন্তঃস্থ ব, দন্তোষ্ঠ্য বর্ণ (Dento-labial)।

ং অনুস্বার অনুনাসিক (Nasal)।

ক্ষ এই বর্ণ মূর্দ্ধা ও জিহ্বামূল হইতে উচ্চারিত হয়, ইহাকে মূর্দ্ধ-জিহ্বা-মূলীয় বর্ণ বলে।

ঃ বিসর্গ, এই দুই বিন্দুমাত্র বর্ণের কোনও নির্দ্ধারিত উচ্চারণ-স্থান নাই। ইহারা যখন যে স্বরবর্ণের পরে থাকে, তখন সেই

স্বরবর্ণের উচ্চারণ স্থানই ইহার উচ্চারণ স্থান হয়। এই জন্য ইহাকে আশ্রয়স্থানভাগী অর্থাৎ (Final aspirals) বর্ণ বলে।

ঙ ঞ ণ ন ম এই পাঁচটি বর্গীয় পঞ্চম বর্ণের উচ্চারণ স্থান যথাক্রমে জিহ্বামূল, তালু, মূর্দ্ধা, দন্ত ও ওষ্ঠ বলা হইয়াছে, কিন্তু ঐ পাঁচ বর্ণের উচ্চারণে উহাদের ন্যায় নাসিকারও সহযোগ আছে, এ নিমিত্ত ইহাদিগকে অনুনাসিক ( Nasal ) বর্ণও বলে।

## শব্দাদি নির্ণয়।

১৬। জাতিবাচক, ব্যক্তিবাচক ও তাহাদের গুণবাচকাদি শব্দ সকলকে প্রাতিপদিক কহে। জাতি বা ব্যক্তির ক্রিয়া বাচককে ধাতু কহে। এই ধাতু ও শব্দের সাধারণ নাম প্রকৃতি (Bases and Roots)। জাতিবাচক যথা, গো, মনুষ্য, পশু, পক্ষী, ব্রাহ্মণ, শূদ্র, স্ত্রী, পুরুষ ইত্যাদি। ব্যক্তিবাচক যথা, দেবদত্ত, যজ্ঞদত্ত, রাম, লক্ষ্মণ ইত্যাদি। গুণবাচক যথা, সাধু, মূর্খ, নূতন, সুন্দর ইত্যাদি। ক্রিয়াবাচক যথা, ভূ ধাতু (হওয়া) কৃধাতু (করা) গমধাতু (যাওয়া) ইত্যাদি। ক্রিয়ার গুণবাচকও কতকগুলি শব্দ আছে, তাহাদিগকে ক্রিয়ার বিশেষণ বলে। যথা, শীঘ্র, মৃদু, সত্বর ইত্যাদি, (শীঘ্র) যাইতেছে, (মৃদু মৃদু) হাসিতেছে, (সত্বর) দৌড়িতেছে ইত্যাদি ক্রিয়ার বিশেষণ।

শব্দ সকল পাঁচ ভাগে বিভক্ত। বিশেষ্য, বিশেষণ, সর্ব্বনাম, সংখ্যাবাচক ও অব্যয় শব্দ।

## বিশেষ্য (Nouns)।

১৭। বস্তু বা ব্যক্তিবোধক শব্দকে বিশেষ্য কহে। যথা, ভবনম্, নৌকা, বৃক্ষঃ, চন্দ্রঃ, শিশুঃ, দেবদত্তঃ ইত্যাদি।

## বিশেষণ (Adjectives)।

১৮। বিশেষ্যের গুণ ও অবস্থাবোধক শব্দকে বিশেষণ কহে। যথা, (নূতনম্) ছত্রম, (মূর্খঃ) পুত্রঃ, (সুশীলঃ) শিশুঃ, (সুন্দরী) বালিকা ইত্যাদি।

## সর্ব্বনাম। (Pronouns.)

১৯। জাত্যাদিবাচক শব্দের প্রতিনিধির স্বরূপ, অস্মদ্ (আমি) যুষ্মদ্ (তুমি) তদ্ (তিনি) প্রভৃতি এবং ইদম্, এতদ্ (এই) অদস্ (ঐ) প্রভৃতি শব্দকে সর্ব্বনাম কহে।

## সংখ্যাবাচক। (Numerals.)।

২০। দ্বি (দুই) ত্রি (তিন) চতুর্ (চারি) প্রভৃতি শব্দ, যাহাদের দ্বারা সংখ্যা বুঝায়, তাহারা সংখ্যাবাচক। সংখ্যাবাচক শব্দ দ্বিবিধ, সংখ্যাবাচক ও সংখ্যার পূরণ বাচক। সংখ্যাবাচক যথা দ্বি, ত্রি ইত্যাদি এবং সংখ্যার পূরণবাচক যথা প্রথম, দ্বিতীয়, তৃতীয় ইত্যাদি।

## অব্যয়। (Indeclinable.)

২১। কতকগুলি শব্দ এরূপ আছে, যাহাদের আকৃতির

পরিবর্ত্তন হয় না। সকল লিঙ্গ বিভক্তি ও বচনে একরূপই থাকে, তাহারা অব্যয়। যথা,—চ, র, তু, হি, অহো, যদি ইত্যাদি। ক্রিয়ার সহিত যোগ হইলে, প্র, পরা, অপ, সম্, নি, অব, অনু, নির্, দূর্, বি, অধি, সু, উৎ, পরি, প্রতি, অভি, অতি, অপি, উপ আ এই কুড়িটি অব্যয়কে উপসর্গ (Prefix) বলে।

## শব্দ বিভাগ।

২২। এই সকল শব্দ তিন ভাগে বিভক্ত। রূঢ়, যোগ-রূঢ় ও যৌগিক। প্রকৃতি প্রত্যয়ের অর্থ না বুঝাইয়া সঙ্কেত অনুসারে যাহাদের অর্থ বোধ হয়, তাহারা রূঢ় শব্দ। যথা হস্ত, অশ্ব, মণ্ডপ ইত্যাদি। হস্ ধাতু হইতে হস্ত শব্দ হইয়াছে, (যে হাসে সে হস্ত)। অশ্ ধাতু হইতে অশ্ব শব্দ হইয়াছে, (যে খায় সে অশ্ব) এবং মণ্ড+পা ধাতু হইতে মণ্ডপ শব্দ হইয়াছে, (যে মণ্ড, অর্থাৎ ফেন খায় সে মণ্ডপ)। এখন এই তিন শব্দের প্রকৃতি প্রত্যয় গত অর্থ না বুঝাইয়া সঙ্কেত অনুসারে যথাক্রমে, হাত, ঘোড়া ও গৃহ বুঝাইল। যোগরূঢ় শব্দ—প্রকৃতি প্রত্যয়ের অর্থ গ্রহণ করিয়াও যে শব্দ দ্বারা নির্দ্দিষ্ট কোনও বস্তু বা ব্যক্তির বোধ হয়, তাহাকে যোগরূঢ় শব্দ বলে। যথা, পঙ্কজ পঙ্কে যে জন্মে, সে পঙ্কজ; পঙ্কে অন্যান্য গুল্ম জন্মিলেও পঙ্কজ শব্দে কেবল পদ্ম বুঝায়। যৌগিক শব্দ —প্রকৃতি প্রত্যয়ের অর্থ লইয়াই যাহার অর্থবোধ হয়, তাহাকে

যৌগিক শব্দ বলে। যথা, ভূতলে যে চরে, সে ভূচর, যিনি গান করেন, তিনি গায়ক, যিনি নৃ অর্থাৎ মনুষ্যের পালক, তিনি নৃপ ইত্যাদি।

## লিঙ্গ ও বচন। (Gender and Number.)

২৩। বিশেষ্য শব্দের, পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গ এই তিন লিঙ্গ (Gender) কতকগুলি শব্দ পুংলিঙ্গ, কতকগুলি স্ত্রীলিঙ্গ ও কতকগুলি ক্লীবলিঙ্গ। অন্যান্য ভাষায় পুরুষবাচক শব্দ পুংলিঙ্গ, স্ত্রীবাচক শব্দ স্ত্রীলিঙ্গ এবং তদ্ভিন্ন ক্লীবলিঙ্গ। সংস্কৃত ভাষায় সর্ব্বত্র সে নিয়ম খাটে না, অভিধান অনুসারে লিঙ্গ স্থির করিতে হয়। বিশেষ্যের তিন বচন আছে, এক বচন, দ্বিবচন ও বহুবচন। এক বচনে (Singular) এক জনের সংখ্যা, দ্বিবচনে (Dual) দুই জনের সংখ্যা এবং বহুবচনে (Plural) বহু জনের সংখ্যা বুঝায়। বিশেষণের লিঙ্গ ও বচন নাই, বিশেষ্য শব্দ যে লিঙ্গ ও যে বচন যুক্ত হইবে, বিশেষণ শব্দও সেই লিঙ্গ ও সেই বচন যুক্ত হইবে। সর্ব্বনামের মধ্যে অস্মদ্ যুষ্মদের এবং কতিপয় সংখ্যা বাচকের লিঙ্গ ভেদ নাই, তিন লিঙ্গেই সমান। অব্যয়ের উত্তর লিঙ্গ বচনাদি কিছুই থাকে না। শব্দ সকলের তিন পুরুষ; অস্মদ শব্দে উত্তম পুরুষ, (First person) যুষ্মদ্ শব্দে মধ্যম পুরুষ, (Second-person) তদ্ভিন্ন সমুদায় প্রথম পুরুষ (Third person)।

## কারকাদি শব্দ বিভক্তি।

### Cases and Inflectional terminations.

২৪। শব্দের উত্তর প্রথমা, দ্বিতীয়া, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী ও সপ্তমী এই সাত বিভক্তি হয়। ক্রিয়ার সহিত যাহার অন্বয় হয় তাহাকে কারক বলে। কারক ছয় প্রকার; কর্ত্তা, কর্ম্ম, করণ, সম্প্রদান, অপাদান, ও অধিকরণ। সম্বন্ধ ও সম্বোধন নামে আর দুইটি কারক আছে, সংস্কৃত ভাষায় তাহাদিগকে কারক বলে না। যে, করে, তাহাকে কর্ত্তা বলে; কর্ত্তায় প্রথমা বিভক্তি হয়। যে কার্য্য, করা যায়, তাহাকে কর্ম্ম বলে; কর্ম্ম কারকে দ্বিতীয়া বিভক্তি হয়। যাহার দ্বারা, কর্ম্ম সম্পন্ন হয় তাহাকে, করণ কারক বলে; করণে তৃতীয়া বিভক্তি হয়। যাহাকে, কোনও বস্তু দান করা যায়, তাহাকে সম্প্রদান কারক কহে; সম্প্রদানে চতুর্থী বিভক্তি হয়। যাহা হইতে, কোনও বস্তুর বা ব্যক্তির, চলন, পতন, ভয় প্রভৃতি কার্য্য হয়, তাহা অপাদান কারক; অপাদানে পঞ্চমী বিভক্তি হয়। যাহার অধিকারে, কোনও বস্তু থাকে, তাহাকে সম্বন্ধ কহে; সম্বন্ধে ষষ্ঠী বিভক্তি হয়। এবং ক্রিয়ার আধারকে অধিকরণ কহে; অধিকরণ কারকে সপ্তমী বিভক্তি হয়। যাহাকে আহ্বান করা যায়, তাহাকে সম্বোধন কহে; সম্বোধনেও প্রথমা বিভক্তি হয়। সম্বন্ধ ও সম্বোধন সংস্কৃত ভাষায় কারক মধ্যে গণ্য নহে। সাত বিভক্তি ও তাহাদের তিন বচন লইয়া, সমুদায় শব্দের বিভক্তির আকৃতি একবিংশতি। যথা প্রথমার

এক বচনে সি (ঃ) দ্বিবচনে ঔ বহুবচনে জস্ (অঃ) ইত্যাদি। ইহাদের নাম সুপ্। শব্দ সকলের উত্তর এই একবিংশতি বিভক্তির আকৃতি যুক্ত হয়।

## ধাতু বিভক্তি। (Terminations of Verbs.)

২৫। ধাতুর উত্তরও দশ বিভক্তি হয়, যথা, লট্, লিট্ লুট্ ইত্যাদি। লট্ অর্থাৎ বর্ত্তমান. (Present tense) লঙ্, অর্থাৎ অতীত (Past tense) লুট্ অর্থাৎ ভবিষ্যৎ (Future tense). যাহা উপস্থিত আছে, তাহা বর্ত্তমান কাল। যাহা গত হইয়াছে তাহা অতীত কাল। এবং যাহা পরে হইবে তাহা ভবিষ্যৎ কাল ইত্যাদি। ধাতুর এই দশ বিভক্তিরও তিন তিন বচন এবং তিন তিন পুরুষ আছে। অস্মদ শব্দে ক্রিয়ার উত্তম পুরুষ, যুষ্মদ শব্দে ক্রিয়ার মধ্যম পুরুষ এবং তদ্ভিন্ন শব্দে ক্রিয়ার প্রথম পুরুষ বুঝায়। এক জনের ক্রিয়ায় একবচন, দুই জনের ক্রিয়ায় দ্বিবচন, এবং বহু জনের ক্রিয়ায় বহুবচন প্রয়োগ করা হয়। ইহাদের কথা ধাতু প্রকরণে বলা হইবে। বচন ও পুরুষ আদি ভেদে ধাতুর বিভক্তির আকৃতি সমুদায়ে এক শত অশীতি। যথা তিঃ তঃ অন্তি, সি থঃ থ, মি বঃ মঃ ইত্যাদি। ইহাদিগের নাম তিঙ্।

## পদ। (Words.)

২৬। শব্দ ও ধাতু এই সকল বিভক্তিযুক্ত হইলে তাহাদের প্রত্যেককে পদ বলা যায়। শব্দ-বিভক্তিযুক্ত পদকে সুবন্ত-

পদ এবং ধাতু-বিভক্তিযুক্ত পদকে তিঙন্তপদ বলে। যথা, নরঃ গচ্ছতি। নর শব্দে মনুষ্য, তাহাতে প্রথমা বিভক্তির একবচন ঃ যোগ করিয়া নরঃ একটি পদ হইল; এবং গম্ ধাতুর অর্থ গমনকরা, তাহাতে বর্ত্তমান কালের প্রথম পুরুষের একবচন তি বিভক্তি যোগ করিয়া গচ্ছতি একটি পদ হইল। এই দুই পদের অর্থ একটি মনুষ্য যাইতেছে। এইরূপ নরৌ গচ্ছতঃ, নরাঃ গচ্ছন্তি ইত্যাদি। প্রত্যেক পদের শেষে যে বর্ণ থাকে, তাহাকে পদান্তবর্ত্তী বর্ণ বলে, এবং এক পদের মধ্যবর্ত্তী বর্ণকে পদমধ্যবর্ত্তী বর্ণ বলে। যথা প্রভু বা সখি শব্দের সম্বোধনের এক বচনে প্রভো ও সখে পদ হয়। এখন প্রভোর ওকার ও সখের একার পদান্তবর্ত্তী একার, ওকার হইল। আর নয়নম্ ও ভবনম্ এক একটি পদ, ইহাদের মধ্যে, নে ও অন, ভো ও অন যোগে ঐ দুই পদ সিদ্ধ হইয়াছে, নের একার ও ভোর ওকার পদমধ্যবর্ত্তী একার ও ওকার।

## সন্ধিলক্ষণ। (Conjunction of letters.)

২৭। দুই বর্ণের পরস্পর মিলনের নাম সন্ধি। কখনও কখনও দুই বর্ণ অত্যন্ত সন্নিহিত হইলে উভয়ে মিলিত হয় ঐ মিলনের নাম সন্ধি। পূর্ব্ব পদের অন্তে এবং পর পদের আদিতে যে বর্ণ থাকে, সন্ধি হইলে ঐ উভয় বর্ণ মিলিত হয়। সন্ধি হইলে কোথায় বা দুই বর্ণ কেবল মিলিত হয়, যথা মহান্ + উৎসবঃ = মহানুৎসবঃ। কোথায় বা পূর্ব্ব বর্ণ বিকৃত হয়, যথা,

উৎ+চারণম্=উচ্চারণম্। কোথায় বা পরবর্ণ বিকৃত হয়,যথা, যাচ্+না=যাচ্ঞা। কোথায় বা উভয় বর্ণ বিকৃত হয়, যথা তৎ+শতম্=তচ্ছতম্। কোথায় বা নূতন বর্ণের আগম হয়, যথা পরি+ছদঃ=পরিচ্ছদঃ। কোথায় বা পূর্ব্ব বর্ণের লোপ হয়, যথা সঃ+আগতঃ=স আগতঃ। কোথায় বা পর বর্ণের লোপ হয়,যথা সখে+অত্র=সখেঽত্র,। সন্ধি চারি প্রকার। স্বরসন্ধি, ব্যঞ্জনসন্ধি, অনুস্বার সন্ধি, ও বিসর্গ সন্ধি। এক পদের মধ্যে সন্ধির সম্ভাবনা থাকিলে সন্ধি করিতেই হইবে, যথা, শে+অনম্=শয়নম্, মুনে +এ=মুনয়ে, ভো+অতি= ভবতি। ইত্যাদি। অব্যয় বা উপসর্গের সহিত ধাতুর সন্ধি নিত্য, যথা, আবিঃ + ভবতি = আবির্ভবতি, প্র + উবাচ= প্রোবাচ। সমাস স্থলেও নিত্য, যথা, কুশ+আসনম্=কুশাসনম্ ইত্যাদি। অন্যত্র অনিত্য, অর্থাৎ করিলেও হয়, না করিলেও দোষ হয় না। যথা, অথ+একদা=অথৈকদা, অথ একদা।

## সমাস-লক্ষণ। (Compound words)

২৮। প্রত্যেক পদের অন্তেই এক এক বিভক্তি থাকে। কখনও কখনও দুই বা বহু পদ একত্র করা হয়, তখন পূর্ব্ব পূর্ব্ব পদে বিভক্তি থাকে না, কেবল শেষের পদটিতেই বিভক্তি থাকে। এইরূপ সংগতার্থবোধক পদ একত্র যোগ করাকে সমাস কহে। সমাস ছয় প্রকার, কর্ম্মধারয়, বহুব্রীহি, দ্বন্দ্ব, তৎপুরুষ,দ্বিগু ও অব্যয়ীভাব। তৎপুরুষ অনেক প্রকার;

দ্বিতীয়া তৎপুরুষ, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী, সপ্তমী তৎপুরুষ, ইত্যাদি। কর্ম্মধারয়ও নানা প্রকার। সমাস প্রকরণে সে সকল বিশেষরূপে বলা হইবে। সমাসে পূর্ব্ব পূর্ব্ব পদে বিভক্তি লোপ হইলেও তাহার শেষ বর্ণকে পদান্তবর্ত্তী বর্ণ বলে।

## প্রত্যয়-নির্ণয়। (Affixes.)

২৯। প্রত্যয় পঞ্চবিধ (১) বিভক্তি, (২) কৃৎ (Verbal-affixes), (৩) তদ্ধিত (Nominal affixes), (৪) স্ত্রীপ্রত্যয় (Feminine affixes) এবং (৫) ধাত্ববয়ব। সি (ঃ) ও জস্ (অঃ) প্রভৃতি ২১টি এবং তি তঃ অন্তি প্রভৃতি ১৮০টিকে বিভক্তি বলে। ধাতুর উত্তর তুম, ত্বা, ত, তবৎ প্রভৃতি প্রত্যয়কে কৃৎ প্রত্যয় বলে। শব্দের উত্তর ষ্ণ, ষ্ণ্য, মৎ প্রভৃতি এবং তিঙন্ত পদের উত্তর কল্প প্রভৃতি প্রত্যয়কে তদ্ধিত প্রত্যয় বলে। স্ত্রীলিঙ্গে আ, ঈ প্রভৃতি যে সকল প্রত্যয় হয়, তাহারা স্ত্রীপ্রত্যয়। এবং ধাতুর উত্তর ণিচ্, সন্ প্রভৃতি ও প্রাতিপদিকের উত্তর য, কাম্য প্রভৃতি প্রত্যয়কে ধাত্ববয়ব প্রত্যয় বলে। যথাক্রমে উদাহরণ :—

১ বিভক্তি = অশ্বঃ অশ্বৌ অশ্বাঃ। পততি পততঃ পতন্তি।

২ কৃৎ = কৃ + তুম্ = কর্ত্তুম্। কৃ + ত = কৃতঃ।

৩ তদ্ধিত = রঘু + ষ্ণ = রাঘবঃ। শ্রী + মৎ = শ্রীমান্ ইত্যাদি। পঠতি + কল্প = পঠতিকল্পম্।

৪ স্ত্রীপ্রত্যয় = কৃশ + আ = কৃশা। বৈষ্ণব + ঈ = বৈষ্ণবী।

৫ ধাত্ববয়ব = কৃধাতু + ণিচ্ = কারিধাতু। (Causative verbs). পাধাতু + সন্ = পিপাসধাতু। (Frequentative verbs).

শব্দের উত্তর য, কাম্য প্রভৃতি প্রত্যয় করিলে নামধাতু (Nominal verbs.) হয়। একশব্দ + য = একীয় (নামধাতু) + তি বিভক্তি = একীয়তি। পুত্রশব্দ + কাম্য = পুত্রকাম্য (নামধাতু) + তি বিভক্তি = পুত্রকাম্যতি।

---

# দ্বিতীয় অধ্যায়।

---

## বর্ণ মিলন

অর্থাৎ

### সন্ধিপ্রকরণ ( Conjunction of Letters ).

### স্বরসন্ধি ( Conjunction of Vowels).

৩০। স্বরবর্ণের সহিত স্বরবর্ণের যে মিলন, তাহাকে স্বরসন্ধি বলে। স্বরসন্ধি ছয় প্রকার; ১ সবর্ণ সন্ধি, ২ গুণ সন্ধি, ৩ বৃদ্ধি সন্ধি, ৪ যণ্ সন্ধি, ৫ অয়াদিসন্ধি, ৬ লোপসন্ধি।

১। সবর্ণসন্ধি—অ আ অ পরস্পর সবর্ণ, ই ঈ ই পরস্পর সবর্ণ, উ ঊ উ পরস্পর সবর্ণ, ঋ ৠ ঋ পরস্পর সবর্ণ, ঌ ৡ ঌ পরস্পর সবর্ণ, ঋ ও ঌ পরস্পর সবর্ণ। এই সবর্ণ অর্থাৎ সমান বর্ণের সহিত সমান বর্ণের যে সন্ধি, তাহার নাম সবর্ণ সন্ধি।

২। গুণসন্ধি—ই, ঈ, এ স্থানে এ। উ, ঊ, ও স্থানে ও। ঋ, ৠ, স্থানে অর্ এবং ঌ, ৡ স্থানে অল্ হয়। ইহাদিগকে গুণ বলে। যে সন্ধিতে গুণ হয়, তাহার নাম গুণসন্ধি।

৩। বৃদ্ধি সন্ধি—অ আ স্থানে আ, ই ঈ এ ঐ স্থানে ঐ,

উ ঊ ও ঔ স্থানে ঔ, ঋ ৠ স্থানে আর্, এবং ঌ ৡ স্থানে আল্ হয়। ইহাদিগকে বৃদ্ধি বলে। যে সন্ধিতে বৃদ্ধি হয়, তাহার নাম বৃদ্ধিসন্ধি।

৪। যণ্ সন্ধি—য ব র ল ইহাদের নাম যণ্। যে সন্ধিতে ই ঈ স্থানে য, উ ঊ স্থানে ব, ঋ ৠ স্থানে র এবং ঌ ৡ স্থানে ল হয়, সেই সন্ধিকে যণ্ সন্ধি বলে।

৫। অয়াদি সন্ধি—যে সন্ধিতে এ স্থানে অয়্, ঐ স্থানে আয়্, ও স্থানে অব্, এবং ঔ স্থানে আব্ হয়, তাহার নাম অয়াদি সন্ধি।

৬। লোপ সন্ধি—সন্ধি সূত্রে কোনও বর্ণের লোপ হইলে তাহাকে লোপ সন্ধি বলে।

## ১। সবর্ণ সন্ধি।

৩১। সমান বর্ণ পরে থাকিলে, সেই পর সবর্ণের সহিত মিলিয়া পূর্ব্ব সবর্ণের দীর্ঘ হয়। অর্থাৎ অ আ র পর অ আ থাকিলে আ হয়, ই ঈর পর ই ঈ থাকিলে দীর্ঘ ঈ হয়, উ ঊ র পর উ ঊ থাকিলে দীর্ঘ ঊ হয়, ঋ ৠর পর ঋ ৠ থাকিলে দীর্ঘ ৠ হয়, ঌ ৡর পর ঌ ৡ থাকিলে দীর্ঘ ৡ হয় এবং ঋর পর ঌ থাকিলে দীর্ঘ ৠ হয়। ঐ দীর্ঘস্বর পূর্ব্ব বর্ণে যুক্ত হয়। যথা—

| | |
|---|---|
| অদ্য + অপি = অদ্যাপি। | কুশ + আসনম্ = কুশাসনম। |
| মহা + অর্ঘঃ = মহার্ঘঃ। | বিদ্যা + আলয়ঃ = বিদ্যালয়ঃ। |
| গিরি + ইন্দ্রঃ = গিরীন্দ্রঃ। | গিরি + ঈশঃ = গিরীশঃ। |
| মহী + ইন্দ্রঃ = মহীন্দ্রঃ। | মহী + ঈশঃ = মহীশঃ। |

বিধু + উদয়ঃ = বিধূদয়ঃ। লঘু + ঊর্ম্মিঃ = লঘূর্ম্মিঃ।
বধূ + উৎসবঃ = বধূৎসবঃ। ভূ + ঊর্দ্ধম্ = ভূর্দ্ধম্।
পিতৃ + ঋণম্ = পিতৄণম্। তৄ + ৠকারঃ = তৄকারঃ।
শকৢ + ঌ দন্তঃ = শকৣদন্তঃ। হোতৃ + ঌ কারঃ = হোতৄকারঃ।

দীর্ঘ ৡকারের উদাহরণ নাই। ৠকারান্ত ও ৡ কারান্ত শব্দ একান্ত বিরল।

## ২। ৩। গুণ ও বৃদ্ধি সন্ধি।

৩২। অবর্ণের পর ইক্ (ই ঈ উ ঊ ঋ ৠ ঌ ৡ) থাকিলে ইকের গুণ হয় এবং এচ্ (এ ঐ ও ঔ) থাকিলে তাহার বৃদ্ধি হয়। অর্থাৎ অকার কিংবা আকারের পর ই ঈ থাকিলে উভয়ে মিলিয়া একার হয়, উ ঊ থাকিলে ওকার হয়, ঋ ৠ থাকিলে অর্ হয় এবং ঌ ৡ থাকিলে অল্ হয়; ঐ উৎপন্ন স্বর পূর্ব্ববর্ণে যুক্ত হয় এবং র্ ও ল্ পর বর্ণের মস্তকে যায় (১)। ইহার নাম

(১) র্ এই ব্যঞ্জনবর্ণ, স্থলবিশেষে ব্যঞ্জনবর্ণের মস্তকে অর্থাৎ ঊর্দ্ধভাগে, স্থলবিশেষে ব্যঞ্জনবর্ণের চরণে অর্থাৎ অধোভাগে অবস্থিতি করে। ব্যঞ্জনবর্ণের মস্তকে বসিলে ´ রেফ এই চিহ্ন হয় এবং চরণে অবস্থিতি করিলে ্র রফলা হয়। যেখানে পূর্ব্বে স্বর ও পরে ব্যঞ্জন থাকে, তথায় রেফ হইয়া পর ব্যঞ্জনবর্ণের মস্তকে যায় আর যেখানে পূর্ব্বে ব্যঞ্জন ও পরে স্বর থাকে, তথায় র ফলা হইয়া পূর্ব্ব ব্যঞ্জনবর্ণের পদে অবস্থিতি করে এবং পরের স্বর সেই র কারে যুক্ত হয়। যথা

গুণ সন্ধি। আর অকার কিংবা আকারের পর এ ঐ থাকিলে উভয়ে মিলিয়া ঐকার হয়, এবং ও ঔ থাকিলে ঔকার হয়; ঐ উৎপন্ন স্বর পূর্ব্ববর্ণে যুক্ত হয়। ইহার নাম বৃদ্ধি সন্ধি। স্থল বিশেষে, ই ঈ র বৃদ্ধি ঐ, উ ঊ র বৃদ্ধি ঔ এবং ঋ ৠ র বৃদ্ধি আর্ হয়। যথা—

২। গুণ সন্ধি।

| | |
|---|---|
| দেব + ইন্দ্রঃ = দেবেন্দ্রঃ। | মহা + ইন্দ্রঃ = মহেন্দ্রঃ। |
| দেব + ঈশঃ = দেবেশঃ। | মহা + ঈশঃ = মহেশঃ। |
| নব + উদয়ঃ = নবোদয়ঃ। | মহা + উদয়ঃ = মহোদয়ঃ। |
| এক + ঊনঃ = একোনঃ। | গঙ্গা + ঊর্ম্মিঃ = গঙ্গোর্ম্মিঃ। |
| দেব + ঋষিঃ = দেবর্ষিঃ। | মহা + ঋষিঃ = মহর্ষিঃ। |

---

দেব + ঋষিঃ = দেবর্ষিঃ, নির্ + গতঃ = নির্গতঃ এবং পিতৃ + আলয়ঃ = পিত্রালয়ঃ, জাগৃ + অৎ = জাগ্রৎ।

যে ব্যঞ্জনবর্ণের মস্তকে রেফ যায়, সেই বর্ণের বিকল্পে দ্বিত্ব হয়, অর্থাৎ সেই বর্ণ দুইটি হয়। যথা, অর্ক, অর্ক্ক। বর্গ, বর্গ্গ। অর্চনা অর্চ্চনা। উপার্জন, উপার্জ্জন। শীতার্ত, শীতার্ত্ত। কর্দম, কর্দ্দম। অর্পণ, অর্প্পণ। নির্বোধ, নির্ব্বোধ। কার্য, কার্য্য। দুর্লভ, দুর্ল্লভ।

কিন্তু উষ্মবর্ণের দ্বিত্ব হয় না। যথা, স্পর্শ, হর্ষ, গর্হিত ইত্যাদি।

বর্গের দ্বিতীয় ও চতুর্থ বর্ণের মস্তকে রেফ বসিলে এবং সেই বর্ণের দ্বিত্ব হইলে, আদিস্থ দ্বিতীয় বর্ণ স্থানে প্রথম বর্ণ এবং চতুর্থ বর্ণ স্থানে তৃতীয় বর্ণ হয় যথা—মূর্ছা, মূর্চ্ছা। নির্ঝর, নির্জ্ঝর। প্রার্থনা, প্রার্ত্থনা। নির্ধন, নির্দ্ধন। দর্ভ, দর্ব্ভ ইত্যাদি।

দীর্ঘ + ৠকারঃ = দীর্ঘর্কারঃ। মহা + ৠকারঃ = মহর্কারঃ।
শিব + ঌকারঃ = শিবল্কার। যথা + ঌকারঃ = যথল্কারঃ।

### ৩। বৃদ্ধি সন্ধি।

মম + এব = মমৈব। তথা + এব = তথৈব।
মম + ঐশ্বর্য্যম্ = মমৈশ্বর্য্যম। মহা + ঐরাবতঃ = মহৈরাবতঃ।
জল + ওকাঃ + জলৌকাঃ। মহা + ওষধিঃ = মহৌষধিঃ।
ভব + ঔষধম্ = ভবৌষধম্। মহা + ঔষধম্ = মহৌষধম্।
৪১। সূত্র স্ব + ঈরম্ = স্বৈরম্। অক্ষ + ঊহিনী = অক্ষৌহিণী।
৪৩। সূত্র ঋণ + ঋণম্ = ঋণার্ণম্। ৪৪। শীত + ঋতঃ = শীতার্ত্তঃ।

### ৪। যণ্ সন্ধি।

৩৩। অসমান স্বর পরে থাকিলে পূর্ব্ব পদান্তস্থ ই ঈ স্থানে য, উ ঊ স্থানে ব, ঋ ৠ স্থানে র ও ঌ ৡ স্থানে ল হয়। অর্থাৎ ই ঈ ভিন্ন স্বর পরে, ই ঈ স্থানে য, উ ঊ ভিন্ন স্বর পরে, উ ঊ স্থানে ব, ঋ ৠ ভিন্ন স্বর পরে, ঋ ৠ স্থানে র এবং ঌ ৡ ভিন্ন স্বর পরে থাকিলে ঌ ৡ স্থানে ল হয়। ঐ য ব র ল পূর্ব্ব বর্ণে যুক্ত হয়। এবং ঐ অসমান স্বর য ব র ও লকারে যুক্ত হয়। যথা—

প্রতি + অঙ্গম্ = প্রত্যঙ্গম্। নদী + অম্বু = নদ্যম্বু।
অনু + অয়ঃ = অন্বয়ঃ। বধূ + আগমঃ = বধ্বাগমঃ।
পিতৃ + আলয়ঃ = পিত্রালয়ঃ ৠ + আকারঃ = রাকারঃ।
ঌ + আকৃতিঃ = লাকৃতিঃ। ৡ + উৎসবঃ = লুৎসবঃ।

## ৫। অয়াদি সন্ধি।

৩৪। অচ্ অর্থাৎ সমুদয় স্বরবর্ণ পরে থাকিলে পদের মধ্যস্থিত একার স্থানে অয়্, ঐকার স্থানে আয়্ ওকার স্থানে অব্ এবং ঔকার স্থানে আব্ হয়। অয়্ অব্ আয়্ আবের অকার ও আকার পূর্ব্ববর্ণে যুক্ত হয় এবং পরের স্বর ঐ য কার ব কারে যুক্ত হয়। যথা—

নে + অনম্ = নয়নম্। নৈ + অকঃ = নায়কঃ।

পো + ইত্রম্ = পবিত্রম্। ভৌ + উকঃ = ভাবুকঃ।

## ৬। লোপ সন্ধি।

৩৫। পদান্তবর্ত্তী একার কিংবা ওকারের পর অকার থাকিলে অকারের লোপ হয়। লোপ হইলে অকারের একটি চিহ্ন থাকে, তাহাকে লুপ্ত অকার বলে। যথা,

সখে + অত্র = সখেঽত্র। প্রভো + অস্তু = প্রভোঽস্তু।

৩৬। পদান্তবর্ত্তী একার কিংবা ওকারের পর অকার ভিন্ন স্বরবর্ণ থাকিলে, এ স্থানে অয়্ এবং ও স্থানে অব্ হয়। আর সমস্ত স্বর পরে থাকিলে পদান্তবর্ত্তী ঐকার স্থানে আয়্ ও ঔকার স্থানে আব্ হয়। এবং ঐ অয়্ অব্ আয়্ আব্-এর য় ও ব বিকল্পে লোপ হয়। আকার পূর্ব্ববর্ণে ও পরের স্বর যকার বকারে যুক্ত হয়। লোপ হইলে পুনর্ব্বার সন্ধি হয় না। যথা,

মুনে + আয়াহি = মুন আয়াহি, মুনয়ায়াহি।

সাধো + আগচ্ছ = সাধ আগচ্ছ, সাধবাগচ্ছ।

শ্রিয়ৈ + অত্র = শ্রিয়া অত্র, শ্রিয়ায়ত্র।

মুনৌ + আগতে = মুনা আগতে, মুনাবাগতে।

৩৭। পদান্তবর্ত্তী গো শব্দের ওকারের পর অকার থাকিলে, ঐ অকারের লোপ হয়, পক্ষান্তরে ওকার স্থানে অকারান্ত অব হয়, এবং অপর পক্ষে সন্ধি হয় না। যথা গো + অগ্রম্ = গোঽগ্রম্, গবাগ্রম্, গো অগ্রম্। অব হইলে পুনর্ব্বার সন্ধি হয়।

৩৮। গো শব্দের ওকারের পর অকার ভিন্ন স্বরবর্ণ থাকিলে ওকার স্থানে অব ও অব্ হয়। অব হইলে পুনর্ব্বার সন্ধি হয়। যথা গো + ইতর = গবেতরঃ ও গবিতরঃ।

কিন্তু গো + ইন্দ্রঃ, এবং গো + অক্ষঃ, এই উভয়ের ওকার স্থানে নিত্য অব হয়। যথা গবেন্দ্রঃ, গবাক্ষঃ। পদমধ্যস্থ ওকার হইলে কেবল অব্ হয়। গো + এ = গবে।

## সন্ধিনিষেধ।

৩৯। পূর্ব্ব নিয়ম অনুসারে সন্ধি সম্ভাবনা থাকিলেও নিম্ন লিখিত স্থল সকলে সন্ধি হয় না। যথা,

১। দ্বিবচন নিষ্পন্ন দীর্ঘ ঈকারান্ত ঊকারান্ত এবং একারান্ত পদের সন্ধি হয় না। যথা, কবী + এতৌ, = কবী এতৌ, প্রভূ + ইমৌ, = প্রভূইমৌ। লতে + এতে = লতেএতে।

২। অদস্ শব্দের দীর্ঘ ঈকারান্ত পদের সন্ধি হয় না। অমী + অশ্বাঃ = অমী অশ্বাঃ। অদস্ না হইলে, অমী + অয়ম্ = অম্যয়ম্। (সন্ধি হইল)।

৩৯। ওকারান্ত ও একস্বরমাত্র অব্যয়ের সন্ধি হয় না, প্লুত স্বরেরও সন্ধি হয় না। যথা,

অহো + আগতঃ = অহো আগতঃ।

অ + অদ্যাপি = অঅদ্যাপি।

বৎস + এহি = বৎস এহি। (প্লুত)

৪০। ইতি শব্দ পরে থাকিলে সম্বোধননিষ্পন্ন ওকারান্ত পদের এবং উ এই একস্বর মাত্র অব্যয়ের বিকল্পে সন্ধি হয়। যথা,

সাধো + ইতি = সাধবিতি, সাধো ইতি এবং সাধ ইতি।

উ + ইতি = বিতি, উইতি।

---

## বিশেষ বিধি।

৪১। স্ব শব্দের পর ঈর ও ঈরিন্ এবং অক্ষ শব্দের পর ঊহিনী থাকিলে, এবং প্র উপসর্গের পর ঊঢ়, ঊঢ়ি ও ঊহ শব্দ থাকিলে ঈকার ও ঊকারের বৃদ্ধি হয়। যথা,—

স্ব + ঈরম্ = স্বৈরম্। স্ব + ঈরিণী = স্বৈরিণী।

অক্ষ + ঊহিনী = অক্ষৌহিণী। প্র + ঊঢ়ঃ = প্রৌঢ়ঃ।

প্র + ঊঢ়িঃ = প্রৌঢ়িঃ। প্র + ঊহঃ = প্রৌহঃ।

৪২। উপসর্গের অন্তবর্ত্তী অবর্ণের সহিত ধাতুর আদিস্থিত একার ওকারের গুণ হয়। কিন্তু এধ ও ইন্ ধাতুর একার এবং ঋকারাদি ধাতুর ঋকারের বৃদ্ধি হয়। যথা,

প্র + এজতে = প্রৈজতে। পরা + ওখতি = পরৌখতি।

উপ + এধতে = উপৈধতে। অব + এতি = অবৈতি।

অপ + ঋচ্ছতি = অপার্চ্ছতি। আ + ঋচতি = আর্চ্চতি।

৪৩। ঋণ, প্র, বসন, বৎসর, বৎসতর, দশ, ও কম্বল, ইহাদের অন্তবর্ত্তী অকারের সহিত ঋণ শব্দের আদিস্থিত ঋকারের বৃদ্ধি হয়। যথা,

ঋণ + ঋণম্ = ঋণার্ণম্। দশ + ঋণঃ = দশার্ণঃ।

প্র + ঋণম্ = প্রার্ণম্। কম্বল + ঋণম্ = কম্বলার্ণম্।

৪৪। অবর্ণের পর ঋত শব্দ থাকিলে, এবং তৃতীয়া তৎপুরুষ সমাস হইলে, ঋকারের বৃদ্ধি হয়, অন্য সমাসে ঋকারের গুণ হয়। যথা,

শীত + ঋতঃ = শীতার্ত্তঃ। ক্ষুধা + ঋতঃ = ক্ষুধার্ত্তঃ।

পরম + ঋতঃ = পরমর্ত্তঃ। (এখানে কর্ম্মধারয়)।

৪৫। অবর্ণের পর এব শব্দ থাকিলে, এবং নিয়োগ অর্থ বুঝাইলে অবর্ণের সহিত একারের বৃদ্ধি হয়, নিয়োগ না বুঝাইলে একারের গুণ হয়। এবং ওষ্ঠ ও ওতু শব্দ পরে থাকিলে সমাস হইলে ওকারের গুণ ও বৃদ্ধি দুই হয়। সমাস না হইলে কেবল বৃদ্ধি হয়। যথা,

অদ্য + এব গচ্ছ = অদ্যৈব গচ্ছ। (আজিই যাও)।

অদ্য + এব = অদ্যেব। (অনিয়োগার্থ)।

বিম্ব + ওষ্ঠঃ = বিম্বোষ্ঠঃ, বিম্বৌষ্ঠঃ।

স্থূল + ওতুঃ = স্থূলোতুঃ, স্থূলৌতুঃ। অসমাসে—

তব + ওষ্ঠঃ = তবৌষ্ঠঃ। মম + ওতুঃ = মমৌতুঃ।

৪৬। উপসর্গের অন্তবর্ত্তী অবর্ণের সহিত, নাম ধাতুর আদি-বর্ত্তী একার ওকার ও ঋকারের বিকল্পে বৃদ্ধি হয়। পক্ষে গুণ হয় যথা—

প্র+একীয়তি=প্রৈকীয়তি, প্রেকীয়তি।

প্র+ওঘীয়তি=প্রৌঘীয়তি, প্রোঘীয়তি॥

প্র+ঋষভীয়তি=প্রার্ষভীয়তি, প্রর্ষভীয়তি।

৪৭। প্র এই উপসর্গের অন্তবর্ত্তী অকারের সহিত এষ ও এষ্য শব্দের একারের গুণ ও বৃদ্ধি হয়।

প্র+এষঃ=প্রেষঃ, প্রৈষঃ।

প্র+এষ্যঃ=প্রেষ্যঃ, প্রৈষ্যঃ।

৪৮। ওম্ শব্দ এবং সন্ধিবশতঃ অলক্ষিত আ এই অব্যয় শব্দ পরে থাকিলে পূর্ব্ববর্ত্তী অবর্ণের লোপ হয় এবং পরের স্বর পূর্ব্ব বর্ণে যুক্ত হয়। যথা—

শিবায়+ওঁ নমঃ=শিবায়োঁন্নমঃ।

যথা+ওঙ্কারঃ=যথোঙ্কারঃ।

ইহ+এহি (আ+ইহি)=ইহেহি।

সদা+এহতে (আ+ঈহতে)=সদেহতে।

অথ+ওহতে (আ+ঊহতে)=অথোহতে।

বৃথা+ওহনম্ (আ+ঊহনম্)=বৃথোহনম্।

৪৯। পূর্ব্বে বলা হইয়াছে, ই ঈ ভিন্ন স্বরবর্ণ পরে থাকিলে ই ঈ স্থানে য্ হয়। এক্ষণে বিশেষ বিধি এই, যদি সমাস না হয় তাহা হইলে ই ঈ স্থানে বিকল্পে য হয়; এবং দীর্ঘ ঈ স্থানে বিকল্পে হ্রস্ব ই হয়। যথা—

যদি + অপি = যদ্যপি, যদি অপি।

সখি + এহি = সখ্যেহি, সখি এহি।

দেবী + অদ্য = দেব্যদ্য, দেবী অদ্য, দেবি অদ্য।

সখী + আগচ্ছতি = সখ্যাগচ্ছতি, সখীআগচ্ছতি, সখিআগচ্ছতি।

৫০। পূর্ব্বে বলা হইয়াছে অকার কিংবা আকারের পর ঋ ৠ থাকিলে অর্ হয় ঌ ৡ থাকিলে অল্ হয়। কিন্তু বৈয়াকরণদিগের মতে বিকল্পে অর্ ও অল্ হয়, এবং আকারের পর ঋ ৠ ঌ ৡ থাকিলে বিকল্পে আকার স্থানে অকার হয়। যথা—

দেব + ঋষিঃ = দেবর্ষিঃ, দেবঋষিঃ।

দীর্ঘ + ৠকারঃ = দীর্ঘর্কারঃ, দীর্ঘৠকারঃ।

তব + ঌকারঃ = তবল্কারঃ তবঌকারঃ।

দীর্ঘ + ৡকারঃ = দীর্ঘল্কারঃ, দীর্ঘৡকারঃ।

ব্রহ্মা + ঋষিঃ = ব্রহ্মর্ষিঃ, ব্রহ্মাঋষিঃ, ব্রহ্মঋষিঃ।

মহা + ঋষিঃ = মহর্ষিঃ, মহাঋষিঃ, মহঋষিঃ।

মহা + ঌকারঃ = মহল্কারঃ, মহাঌকারঃ মহঌকারঃ।

৫১। উ, এই এক স্বর মাত্র অব্যয়, যদি এই ভিন্ন স্পর্শ বর্ণের সহিত সংযুক্ত থাকে, তাহা হইলে, স্বরবর্ণ পরে থাকিলে সেই উকার স্থানে বিকল্পে ব হয়; পক্ষে সন্ধি হয় না। যথা—

(তৎ + উ = তদু) তদু + ইদম্ = তদ্বিদম্, তদুইদম্।

(কিম্ + উ = কিমু) কিমু + উক্তম্ = কিম্বুক্তম্, কিমু-উক্তম্।

## ব্যঞ্জন সন্ধি। (Conjunction of Consonants).

৫২। ব্যঞ্জনবর্ণে ব্যঞ্জনবর্ণে অথবা ব্যঞ্জনবর্ণে স্বরবর্ণে যে সন্ধি হয়, তাহার নাম ব্যঞ্জন সন্ধি।

৫৩। চ কিংবা ছ পরে থাকিলে, ত ও দ স্থানে চ হয়, জ কিংবা ঝ পরে থাকিলে, ত ও দ স্থানে জ হয়, ট কিংবা ঠ পরে থাকিলে, ত ও দ স্থানে ট হয় এবং ড কিংবা ঢ পরে থাকিলে ত ও দ স্থানে ড হয়। যথা,

উৎ+চারণম্=উচ্চারণম্। উৎ+ছেদঃ=উচ্ছেদঃ।
এতদ্+চন্দনম্=এতচ্চন্দনম্। তদ্+ছত্রম্=তচ্ছত্রম্।
উৎ+জ্বলঃ=উজ্জ্বলঃ। মহৎ+ঝঞ্ঝনম=মহজ্‌ঝঞ্ঝনম্।
তদ্+জন্ম=তজ্জন্ম। তদ্+ঝঙ্কারঃ=তজ্‌ঝঙ্কারঃ।
তৎ+টীকা=তট্টীকা। সৎ+ঠক্কুরঃ=সট্ঠক্কুরঃ।
তদ্+টঙ্কারঃ=তট্টঙ্কারঃ। এতদ্+ঠকারঃ=এতট্ঠকারঃ।
উৎ+ডীয়মানঃ=উড্ডীয়মানঃ। উৎ+ঢৌকতে=উড্ঢৌকতে।
তদ+ডোরম্=তড্ডোরম্। এতদ্+ঢালম্=এতড্‌ঢালম্।

৫৪। জ, ঝ, ঞ পরে থাকিলে, ন স্থানে ঞ হয় এবং ড ঢ ণ পরে থাকিলে ন স্থানে ণ হয়। যথা,

ভবান্+জীবতু=ভবাঞ্জীবতু। মহান্+ঝঙ্কারঃ=মহাঞ্‌ঝঙ্কারঃ।
মিলন্+ঞকারঃ=মিলঞ্‌ঞকারঃ।
মহান্+ডামরঃ=মহাণ্ডামরঃ। রাজন্+ঢৌকসে=রাজণ্ঢৌকসে
সন্+ণকারঃ=সণ্ণকারঃ।

৫৫। মূর্দ্ধন্য ষকারের পরস্থিত ত স্থানে ট, ও থ স্থানে ঠ হয় এবং মূর্দ্ধন্য ণকারের পরবর্ত্তী ন স্থানে ণ হয়। যথা,

চতুষ্‌+তয়ম্‌=চতুষ্টয়ম্‌। ষষ্‌+থঃ=ষষ্ঠঃ।

ক্ষুণ্‌+নঃ=ক্ষুণ্ণঃ। বিষণ্‌+নঃ=বিষণ্ণঃ।

৫৬। ত বর্গের পর ল থাকিলে, ত বর্গ স্থানে ল হয়। নকার স্থানে ল হইলে লকারের অনুনাসিক উচ্চারণ হয়, তাহা বুঝিবার জন্য তৎ পূর্ব্ববর্ণে চন্দ্রবিন্দু সংযোজিত করিতে হয়। যথা,

উৎ+লেখঃ=উল্লেখঃ। তদ্‌+লীলা=তল্লীলা।

ক্ষুধ্‌+লক্ষণম্‌=ক্ষুল্লক্ষণম্‌। সন্‌+লভতে=সঁল্লভতে।

৫৭। চবর্গের পরবর্ত্তী ন স্থানে ঞ হয়, যথা,

যাচ্‌+না=যাচ্ঞা। রাজ্‌+নী=রাজ্ঞী।

৫৮। স্বরবর্ণ পরে থাকিলে হ্রস্ব স্বরের পরস্থিত পদান্তবর্ত্তী ঙ ণ ও নকারের দ্বিত্ব হয়। দীর্ঘস্বরের পর হইলে দ্বিত্ব হয় না। যথা,

প্রত্যঙ্‌+আত্মা=প্রত্যঙাত্মা। সুগণ্‌+ঈশঃ=সুগণ্ণীশঃ।

হসন্‌+আগতঃ=হসন্নাগতঃ। তান্‌+আনয়=তানানয়।

দীর্ঘ স্বরের পর নকার থাকায় তানানয় দ্বিত্ব হইল না।

৫৯। স্বরবর্ণের পর ছ থাকিলে ছকারের দ্বিত্ব হয় এবং প্রথম ছকার স্থানে চ কার হয়। যথা,

পরি+ছদঃ=পরিচ্ছদঃ। তরু+ছায়া=তরুচ্ছায়া।

৬০। উৎ উপসর্গের পরস্থিত স্থা ও স্তম্ভ ধাতুর সকারের লোপ হয়। যথা, উৎ+স্থিতঃ=উত্থিতঃ। উৎ+স্তম্ভঃ=উত্তম্ভঃ।

৬১। স্বরবর্ণ ও বর্গের তৃতীয় ও চতুর্থ বর্ণ এবং য র ল ব পরে থাকিলে পদান্তবর্ত্তী ক স্থানে গ, চ স্থানে জ, ট স্থানে ড, ও প স্থানে ব হয় যথা,

দিক্ + অন্তঃ = দিগন্তঃ। বাক্ + জালম্ = বাগ্জালম্।

বাক্ + যতঃ = বাগ্যতঃ। বাক্ + রোধঃ = বাগ্রোধঃ।

অচ্ + অন্তঃ = অজন্তঃ। অচ্ + বিদ্ = অজ্বিদ্।

ষট্ + আননঃ = ষড়াননঃ। সম্রাট্ + গচ্ছতি = সম্রাড়্গচ্ছতি।

অপ্ + ইন্ধনঃ = অবিন্ধনঃ। অপ্ + ঘটঃ = অব্ঘটঃ।

৬২। স্বরবর্ণ, গ ঘ দ ধ ব ভ য র ব পরে থাকিলে পদান্তবর্ত্তী ত স্থানে দ হয়। যথা,

তৎ + অত্র = তদত্র। তৎ + দর্শনম্ = তদ্দর্শনম্।

তৎ + যাবৎ = তদ্যাবৎ। তৎ + রত্নম্ = তদ্রত্নম্।

৬৩। বর্গের পঞ্চম বর্ণ পরে থাকিলে, পদান্তবর্ত্তী বর্গের প্রথম বর্ণ স্থানে তৃতীয় অথবা পঞ্চম বর্ণ হয়। যথা,

দিক্ + নাগঃ = দিগ্নাগঃ, দিঙ্নাগঃ।

প্রাক্ + মুখঃ = প্রাগ্মুখঃ, প্রাঙ্মুখঃ।

অচ্ + নাস্তি = অজ্নাস্তি, অঞ্ নাস্তি।

অচ্ + মধ্যম্ = অজ্মধ্যম্, অঞ্মধ্যম্।

মধুলিট্ + নৃত্যতি = মধুলিড়্ নৃত্যতি, মধুলিণ্ নৃত্যতি।

ষট্ + মুখঃ = ষড়্মুখঃ, ষণ্মুখঃ

তৎ + নাস্তি = তদ্নাস্তি, তন্নাস্তি।

ভবৎ + মতম্ = ভবদ্মতম্, ভবন্মতম্।

অপ্ + নদী = অব্‌নদী, অম্‌নদী।

অপ্ + মধ্যম্ = অব্‌মধ্যম্, অম্‌মধ্যম্।

৬৪। প্রত্যয়ের ম পরে থাকিলে, পদান্তবর্ত্তী বর্গীয় প্রথম বর্ণ স্থানে কেবল পঞ্চম বর্ণ হয়। যথা,

বাক্ + ময়ম্ = বাঙ্‌ময়ম্। দিক্ + মাত্রম্ = দিঙ্‌মাত্রম্।

৬৫। পদান্তস্থিত বর্গীয় প্রথম ও তৃতীয় বর্ণের পরবর্ত্তী হ স্থানে বিকল্পে সবর্ণ-চতুর্থ হয় অর্থাৎ যে বর্গের পরে থাকে সেই বর্গের চতুর্থ বর্ণ হয়; এবং প্রথম বর্ণ স্থানে তৃতীয় বর্ণ হয়। যথা,

বাক্ + হরিঃ = বাগ্‌ঘরিঃ, বাগ্‌হরিঃ।

অচ্ + হলৌ = অজ্‌ঝলৌ, অজ্‌হলৌ।

উৎ + হতঃ = উদ্ধতঃ, উদ্‌হতঃ।

তদ্ + হেয়ম্ = তদ্ধেয়ম্, তদ্‌হেয়ম্।

৬৬। পদের অন্তেস্থিত ত ও দ ভিন্ন বর্গীয় প্রথম ও তৃতীয় বর্ণের পরবর্ত্তী তালব্য শ স্থানে বিকল্পে ছ হয়। তালব্য শ, চ যুক্ত হইলে শ স্থানে ছ হয় না। যথা,

বাক্ + শরঃ = বাক্‌ছরঃ, বাক্‌শরঃ।

অচ্ + শিক্ষা = অচ্‌ছিক্ষা, অচ্‌শিক্ষা।

ষট্ + শিষ্যাঃ = ষট্‌ছিষ্যাঃ, ষট্‌শিষ্যাঃ।

অপ্ + শৈত্যম্ = অপ্ ছৈত্যম্, অপ্‌শৈত্যম্।

বাক্ + শ্চোততি = বাক্ শ্চোততি। এ স্থলে হইল না।

৬৭। পদের অন্তেস্থিত তকার কিংবা দকারের পর তালব্য শ থাকিলে ত দ স্থানে চ এবং তালব্য শ স্থানে বিকল্পে

ছ হয়। তালব্য শ, চ যুক্ত হইলে শ স্থানে ছ হয় না। যথা,

উৎ+শলিতঃ=উচ্ছলিতঃ, উচ্‌শলিতঃ।

তদ্+শকটম্=তচ্ছকটম্, তচ্‌শকটম্।

উৎ+শ্চোতিতি=উৎশ্চোতিতি। এস্থলে হইল না।

৬৮। পদান্তবর্ত্তী ন কারের পর তালব্য শ থাকিলে ন স্থানে ঞ হয়, এবং সেই ঞ্ কারের পরবর্ত্তী শ স্থানে বিকল্পে ছ হয়, পক্ষান্তরে ঐ ছ ও শ পরে চ আগম হয়। যথা,

মহান্+শব্দঃ=মহাঞ্ছব্দঃ, মহাঞ্‌চ্ছব্দঃ, মহাঞ্চশব্দঃ, মহাঞ্-শব্দঃ।

৬৯। বর্গের তৃতীয় চতুর্থ বর্ণের পর, বর্গের প্রথম দ্বিতীয় বর্ণ বা শ ষ স থাকিলে, ঐ তৃতীয় চতুর্থ বর্ণ স্থানে প্রথম বর্ণ হয়। যথা,

তদ্+কালে=তৎকালে। সুহৃদ্+তমঃ=সুহৃত্তমঃ।

ক্ষুধ্+ক্ষামঃ=ক্ষুৎক্ষামঃ। অনুষ্টুভ্+ছন্দঃ=অনুষ্টুপ্‌ছন্দঃ।

---

## অনুস্বার সন্ধি।

৭০। পদান্তবর্ত্তী ন কারের পর, চ ছ, ট ঠ, ত থ থাকিলে ন কার স্থানে অনুস্বার হয় এবং চ ছ স্থানে শ্চ শ্ছ, ট ঠ স্থানে ষ্ট ষ্ঠ, ত থ স্থানে স্ত স্থ হয়। যথা,

হসন্+চলতি=হসংশ্চলতি। মহান্+ছাগঃ=মহাংশ্ছাগঃ।

রুদন্+টলতি=রুদংষ্টলতি। চলন্+ঠক্কুরঃ=চলংষ্ঠক্কুরঃ।

ক্ষিপন্+থুৎকারঃ=ক্ষিপংস্থুৎকারঃ। পতন্+তরুঃ=পতংস্তরুঃ।

৭১। য র ল ব শ ষ স হ পরে থাকিলে পদান্তবর্ত্তী ম স্থানে অনুস্বার হয় এবং স্পর্শ বর্ণ পরে থাকিলে ম স্থানে অনুস্বার এবং যে বর্গ পরে থাকে তাহার পঞ্চম বর্ণ হয়। যথা,

ভবনম্ যাতি=ভবনংযাতি। করুণম্+রৌতি=করুণংরৌতি। ফলম্+লভতে=ফলংলভতে। নাবম্+বহতি=নাবংবহতি। শয্যায়াম্+শেতে=শয্যায়াংশেতে. কষ্টম্+সহতে=কষ্টংসহতে। কিম্+করোষি=কিংকরোষি, কিঙ্করোষি। চন্দ্রম্+পশ্যতি=চন্দ্রংপশ্যতি, চন্দ্রম্পশ্যতি।

৭২। শ, স, হ পরে থাকিলে পদমধ্যবর্ত্তী ন স্থানে অনুস্বার হয় এবং স্পর্শ বর্ণ পরে থাকিলে ন স্থানে সেই বর্গের পঞ্চম বর্ণ হয়। ত পরে থাকিলে পদমধ্যস্থ ম স্থানে ন হয়। যথা,

দন+শনম্=দংশনম্। বৃন্+হিতম্=বৃংহিতম্।

আশন্+কা=আশঙ্কা। বন্+চনা=বঞ্চনা।

উৎকন্+ঠা=উৎকণ্ঠা। কন্+পঃ=কম্পঃ।

গম্+তব্যম্=গন্তব্যম্। দাম্+তঃ=দান্তঃ।

৭৩। ক খ চ ছ ট ঠ ত থ প ফ পরে থাকিলে পুম্ শব্দের ম কারের স্থানে অনুস্বার ও স হয়। ঐ স, চ ছ পরে তালব্য শ, এবং ট ঠ পরে মূর্দ্ধন্য ষ হয়। ক্ষ এবং খ্য পরে থাকিলে হয় না। যথা,

পুম্+কণ্ঠঃ=পুংস্কণ্ঠঃ। পুম্+খঞ্জনঃ=পুংস্খঞ্জনঃ।

পুম্ + চকোরঃ = পুংশ্চকোরঃ। পুম্ + ছাগঃ = পুংশ্ছাগঃ।
পুম্ + টিট্টিভঃ = পুংষ্টিট্টিভঃ। পুম্ + তনয়ঃ = পুংস্তনয়ঃ।
পুম্ + পরিষৎ = পুংস্পরিষৎ। পুম্ + ফেরুঃ = পুংস্ফেরুঃ।
পুম্ + ক্ষীরম্ = পুংক্ষীরম্, পুঙ্ক্ষীরম্। ৭২ সূত্রানুসারে।
পুম্ + খ্যাতঃ = পুংখ্যাতঃ পুঙ্খ্যাতঃ। ৭২ সূত্রানুসারে।

৭৪। ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে অব ও অপি এই দুই উপসর্গের অকারের বিকল্পে লোপ হয়। যথা, অবগাহনম্, বগাহনম্। অপিধানম্, পিধানম্।

---

## বিসর্গ সন্ধি।

৭৫। র ও স স্থানে বিসর্গ হয়, সুতরাং বিসর্গ দ্বিবিধ; রজাত ও সজাত। পিতৃ—পিতঃ, পুনর্—পুনঃ, অন্তর্—অন্তঃ, এই সকল রজাত বিসর্গ। নর-স্ = নরঃ, গৌ-স্ = গৌঃ ইত্যাদি সজাত বিসর্গ।

৭৬। ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে অথবা অন্য কোনও বর্ণ পরে না থাকিলে, র্ ও স্ স্থানে বিসর্গ হয়।

বিসর্গ সন্ধি চারি প্রকার। ১ম। বিসর্গ স্থানে শ ষ স হয়। ২য়। বিসর্গ স্থানে ও হয়। ৩য়। বিসর্গ স্থানে র হয়। ৪র্থ। বিসর্গের লোপ হয়।

## ১। বিসর্গ স্থানে শ, ষ, স।

৭৭। চ ছ পরে থাকিলে বিসর্গ স্থানে শ, ট ঠ পরে থাকিলে ষ এবং ত থ পরে থাকিলে স হয়। আর শ পরে থাকিলে বিসর্গ স্থানে শ হয়, ষ পরে থাকিলে ষ হয় এবং স পরে থাকিলে স হয়। শেষ বিধানটি বিকল্পে। যথা,

পূর্ণঃ + চন্দ্রঃ = পূর্ণশ্চন্দ্রঃ। মূর্খঃ + ছাত্রঃ = মূর্খশ্ছাত্রঃ।

ধনুঃ + টঙ্কারঃ = ধনুষ্টঙ্কারঃ। ভগ্নঃ + ঠক্কুরঃ = ভগ্নষ্ঠক্কুরঃ।

নদ্যাঃ + তটম্ = নদ্যাস্তটম্।

ক্ষিপ্তঃ + থুৎকারঃ = ক্ষিপ্তস্থুৎকারঃ।

সুপ্তঃ + শিশুঃ = সুপ্তশ্শিশুঃ বা সুপ্তঃ শিশুঃ।

কৃষ্ণঃ + ষটপদঃ = কৃষ্ণষ্ষট্পদঃ বা কৃষ্ণঃ ষট্পদঃ।

হরিঃ + সাধুঃ = হরিস্সাধুঃ বা হরিঃ সাধুঃ।

৭৮। ক খ প ফ পরে থাকিলে নির্ দুর্ চতুর্ আবিস্ বহিস্ প্রাদুস্ ইহাদের রজাত ও সজাত বিসর্গ স্থানে ষ হয়।

নিঃ + কামঃ = নিষ্কামঃ। নিঃ + ফলঃ, = নিষ্ফলঃ।

দুঃ + করম্ = দুষ্করম্। চতুঃ + কোণম্ = চতুষ্কোণম্ ইত্যাদি।

৭৯। ক খ প ফ পরে থাকিলে, আয়ুস্ সর্পিস্ প্রভৃতির বিসর্গ স্থানে সমাস স্থলে নিত্য মূর্দ্ধন্য ষ হয় এবং অসমাসে বিকল্পে এবং ভ্রাতুষ্পুত্রের নিত্য ষ হয়। যথা

আয়ুঃ + কামঃ = আয়ুষ্কামঃ। সর্পিঃ + পাত্রম্ = সর্পিষ্পাত্রম।

ধনুঃ + পাণিঃ = ধনুষ্পাণিঃ। আয়ুঃ + করোতি = আয়ুষ্করোতি, আয়ুঃকরোতি। সর্পিঃ + পততি = সর্পিষ্পততি, সর্পিঃপততি।

৮০। তকারাদি তদ্ধিত প্রত্যয় পরে নিত্য ষ হয়। যথা
অর্চ্চিঃ+ত্বম=অর্চ্চিষ্ট্বম্। চতুঃ+তয়ম্=চতুষ্টয়ম্।
ইকারান্ত ও উকারান্ত শব্দ না হইলে হয় না।

৮১। নমস্ ও পুরস্ শব্দের পর কৃধাতুর প্রয়োগ থাকিলে স হয়। তিরস্ শব্দের বিকল্পে।

নমঃ+কারঃ=নমস্কারঃ পুরঃ+কারঃ=পুরস্কারঃ।
তিরঃ+কারঃ=তিরস্কারঃ ও তিরঃকারঃ।

৮২। অকারের পর বিসর্গ থাকিলে এবং কৃ ও কম ধাতুর প্রয়োগ বা কুম্ভ ও পাত্র শব্দ পরে থাকিলে সমাস স্থলে বিসর্গ স্থানে স হয়।

যশঃ+করঃ=যশস্করঃ। যশঃ+কামঃ=যশস্কামঃ।
অয়ঃ+কুম্ভঃ=অয়স্কুম্ভঃ। পয়ঃ+পাত্রম=পয়স্পাত্রম্।
৮৩। ভাস্কর প্রভৃতির বিকল্পে স হয়। যথা
ভাঃ+করঃ=ভাস্করঃ, ভাঃকরঃ। ইত্যাদি।

## ২। বিসর্গ স্থানে ওকার।

৮৪। যদি অকারের পর বিসর্গ থাকে এবং অকার অথবা বর্গের তৃতীয়, চতুর্থ, পঞ্চম বর্ণ, কিংবা য র ল ব হ পরে থাকে, তাহা হইলে পূর্ব্ব অকার ও অকারের পরবর্ত্তী বিসর্গ উভয় স্থানে ও হয়। ওকারের পর অকার থাকিলে স্বর সন্ধির সূত্রানুসারে পরবর্ত্তী অকারের লোপ হয়। যথা,

নবঃ+অঙ্কুরঃ=নবোঽঙ্কুরঃ। নরঃ+গচ্ছতি=নরোগচ্ছতিঃ।
মধুরঃ+ঝঙ্কারঃ=মধুরোঝঙ্কারঃ। অতীতঃ+মাসঃ=অতীতো-

মাসঃ। ততঃ+যাবৎ=ততোযাবৎ। শান্তঃ+রোষঃ=শান্তোরোষঃ। অর্থঃ+লব্ধঃ=অর্থোলব্ধঃ। উষ্ণঃ+বায়ুঃ=উষ্ণোবায়ুঃ।

## ৩। বিসর্গ স্থানে রকার।

৮৫। স্বরবর্ণ, বর্গের তৃতীয় চতুর্থ পঞ্চম বর্ণ কিংবা য র ল ব হ পরে থাকিলে, অকার আকার ভিন্ন স্বরবর্ণের পরস্থিত স জাত ও রজাত এই উভয় বিসর্গ স্থানেই র হয়। আর রজাত বিসর্গ, অকারের পরস্থিত হইলেও, তাহার স্থানে র হয়। যথা,

সজাত বিসর্গঃ—

কবিঃ+অয়ম্ঃ=কবিরয়ম্। সুধীঃ+এষঃ=সুধীরেষঃ।

র-জাত—নিঃ+ভয়ঃ=নির্ভয়ঃ। মাতঃ+দেহি=মাতর্দ্দেহি।

৮৬। র পরে থাকিলে বিসর্গ স্থানে যে র হয় তাহার লোপ হয় এবং পূর্ব্ব স্বর দীর্ঘ হয়।

বিধুঃ+রাজতে=বিধূরাজতে। পিতঃ+রক্ষ=পিতারক্ষ।

## র নিষেধ।

৮৭। রম্য, রাত্র, রূপ ও রথন্তর এই তিন শব্দের র এবং ভ্যাম্, ভিঃ, ভ্যঃ এই তিন বিভক্তি, পরে থাকিলে, অহন্ শব্দের বিসর্গ স্থানে র হয় না, ওকার হয়। তদ্ভিন্ন বর্ণ পরে থাকিলে অহন্ শব্দের রজাত বিসর্গ স্থানে র হয়। যথা—

অহোরম্যম্। অহোরাত্রম্। অহোরূপম্। অহোরথন্তরঃ। অহোভ্যাম্। অহোভিঃ। অহোভ্যঃ।

তদ্ভিন্নে = অহরহঃ। অহর্দিবম্। অহর্নিশম্ ইত্যাদি।

৮৮। পতি শব্দ পরে থাকিলে অহন্ গির্ ও ধুর্ শব্দের বিসর্গ স্থানে র হয়। পক্ষান্তরে বিকল্পে স হয়। যথা,

অহর্পতিঃ, অহস্পতিঃ, অহঃপতিঃ। গীর্পতিঃ, গীষ্পতিঃ, গীঃপতিঃ। ধূর্পতিঃ, ধূষ্পতিঃ, ধূঃপতি।

## ৪। বিসর্গের লোপ।

৮৯। অকার ভিন্ন স্বরবর্ণ পরে থাকিলে অকারের পরস্থিত বিসর্গের লোপ হয়, অথবা বিসর্গ স্থানে য় হয়। লোপ হইলে আর সন্ধি হয় না। যথা, ততঃ + আয়াতঃ = তত আয়াতঃ ততয়ায়াতঃ। সর্ব্বঃ + ইব = সর্ব্ব ইব, সর্ব্বয়িব। চন্দ্রঃ + উদেতি = চন্দ্র উদেতি, চন্দ্রয়ুদেতি। কুতঃ + এব = কুতএব, কুতয়েব।

৯০। স্বরবর্ণ, বর্গের তৃতীয় চতুর্থ পঞ্চমবর্ণ এবং য র ল ব হ পরে থাকিলে, আকারের পরবর্ত্তী এবং ভোঃ ভগোঃ অঘোঃ এই তিনের অন্তবর্ত্তী বিসর্গের লোপ হয়। লোপ হইলে আর সন্ধি হয় না। যথা

নরাঃ + অত্র = নরাঅত্র। গজাঃ + এতে = গজা এতে।
বলাকাঃ + গতাঃ = বলাকাগতাঃ পুত্রাঃ + জাতাঃ = পুত্রাজাতাঃ।
ভোঃ + অত্র = ভোঅত্র। ভোঃ + ঈশঃ = ভোঈশঃ।
ভোঃ + গদাধর = ভোগদাধর। ভোঃ + মাধব = ভোমাধব।
ভগোঃ + অত্র = ভগোঅত্র। ভগোঃ + গচ্ছ = ভগোগচ্ছ।
অঘোঃ + অস্তু = অঘোঅস্তু। অঘোঃ + যাহি = অঘোযাহি।

৯১। অকার ভিন্ন স্বর ও ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে, তদ্ ও এতদ্ শব্দের প্রথমার এক বচনে যে সঃ ও এষঃ পদ হয়, সেই পদান্তবর্ত্তী বিসর্গের লোপ হয়। লোপ হইলে আর সন্ধি হয় না। যথা,

সঃ + আগতঃ = স আগতঃ। সঃ + গচ্ছতি = সগচ্ছতি।
সঃ + রৌতি = স রৌতি। সঃ + লভতে = স লভতে।
এষঃ + আগতঃ = এষ আগতঃ। এষঃ + উত্তমঃ = এষ উত্তমঃ।
এষঃ + যাতি = এষ যাতি। এষঃ + হসতি = এষ হসতি।

---

## অতিরিক্ত সন্ধি।

৯২। ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে অব ও অপি এই দুই উপসর্গের অকারের বিকল্পে লোপ হয়। যথা, অব + গাহ্য = অবগাহ্য, বগাহ্য। অপি + ধায় = অপিধায়, পিধায়।

৯৩। সমাসে, মনস্ ও কাম শব্দ পরে থাকিলে সম্ উপসর্গ ও তুম্ প্রত্যয়ান্ত পদের মকারের লোপ হয়। যথা,

সম্ + কামঃ = সকামঃ। গন্তুম্ + কামঃ = গন্তুকামঃ।
সম্ + মনাঃ = সমনাঃ। গন্তুম্ + মনাঃ = গন্তুমনাঃ

৯৪। তব্য, অনীয়, য প্রত্যয় পরে, অবশ্যম্ এই পদের ম্ লোপ হয় এবং হিত ও তত শব্দ পরে সম্ উপসর্গের মকারের বিকল্পে লোপ হয়। যথা, অবশ্যম্ + সেব্যঃ = অবশ্য সেব্যঃ। সম্ + হিতঃ = সহিতঃ, সংহিতঃ। সম্ + ততম্ = সততম্, সন্ততম্।

৯৫। স্থ পরে, বিকল্পে পূর্ব্বপদস্থ বিসর্গের লোপ হয়। যথা—মনঃ+স্থঃ = মনস্থঃ, মনঃস্থঃ। দুঃ + স্থঃ = দুস্থঃ, দুঃস্থঃ।

৯৬। কৃ ধাতু পরে থাকিলে, ভূষণ অর্থ বুঝাইলে সম্, পরি ও উপ উপসর্গের পর স্ আগম হয়। যথা, সম্+কারঃ =সংস্কারঃ। পরি + কারঃ=পরিষ্কারঃ। উপ+করণম্= উপস্করণম্।

৯৭। সমাসে তদ্ শব্দের পর কর শব্দ থাকিলে ও চৌর অর্থ বুঝাইলে, এবং বৃহৎ শব্দের পর পতি শব্দ থাকিলে ও দেবতা অর্থ বুঝাইলে, স আগম হয় এবং ত্‌কারের লোপ হয়। যথা,

তৎ+করঃ=তস্করঃ। (চৌর)

বৃহৎ+পতিঃ=বৃহস্পতিঃ। (দেবগুরু)

৯৮। ঘঞ্ প্রত্যয় পরে থাকিলে উপসর্গের হ্রস্ব স্বর কখন দীর্ঘ হয়, কখন হয় না এবং কখন বিকল্পে দীর্ঘ হয়। কিন্তু মনুষ্যবাচক শব্দ হইলে হয় না। যথা,

নি+হৃ-ঘঞ্=নীহারঃ (এখানে দীর্ঘ হইল)।

বি+কৃ—ঘঞ্=বিকারঃ (এখানে দীর্ঘ হইল না)।

পরি+বদ্—ঘঞ্=পরীবাদঃ, পরিবাদঃ (এখানে বিকল্পে)।

নি+সদ্—ঘঞ্=নিষাদঃ (ব্যাধ, মনুষ্যবাচক) হইল না।

৯৯। ক্বিপ্ প্রত্যয়ান্ত হইলেও কতকগুলির দীর্ঘ হয়, যথা, উপানৎ। নীবৃৎ। প্রাবৃট্। মর্ম্মাবিৎ ইত্যাদি।

১০০। আরও কতকগুলি পদের দীর্ঘ হয়। যথা, কৃষীবলঃ,

অমরাবতী। নীকাশঃ। বীকাশঃ। অষ্টাপদঃ। অষ্টাদশ। বিশ্বামিত্র ইত্যাদি।

১০১। সূত্র দ্বারা যে সকল পদ সিদ্ধ হয় না, তাহারা নিপাতন। নিপাতনে কোথাও নূতন বর্ণের আগম হয়, কোথাও বর্ণের বিপর্য্যয় হয়, কোথাও বর্ণের বিকৃতি হয়, কোথাও বা বর্ণের লোপ হয়। যথাক্রমে উদাহরণঃ—

| | |
|---|---|
| হন্ ধাতু + অ = হংসঃ। | হিন্স্ ধাতু + অ = সিংহঃ। |
| গূঢ়ঃ + আত্মা = গূঢ়োত্মা। | পৃষৎ + উদরঃ = পৃষোদরঃ। |
| মনস্ + ঈষা = মনীষা। | কুল + অটা = কুলটা। |
| সার + অঙ্গ = সারঙ্গঃ। | পতৎ + অঞ্জলিঃ = পতঞ্জলিঃ। |

ইত্যাদি।

---

## ণত্ব বিধান।

১০২। ঋ বর্ণ, র, ষ, এই সকল বর্ণের পরবর্ত্তী দন্ত্য ন মূর্দ্ধন্য হয়। ঋ বর্ণ র ষ এবং ন ইহাদের মধ্যে যদি স্বরবর্ণ কবর্গ, পবর্গ, য ব হ ং এই সকল বর্ণের ব্যবধান থাকে, তাহা হইলেও ন মূর্দ্ধন্য ণ হয়। অন্য বর্ণ ব্যবধানে মূর্দ্ধন্য হয় না এবং পদান্তবর্ত্তী ন্ কারও মূর্দ্ধন্য হয় না। যথা,—ঋবর্ণ—নৃণাম, পিতৃণাম্। র—চতুর্ণাম্। ষ্—বিষ্ণুঃ। স্বরবর্ণ ব্যবধানে—কারণম্, হরেণ। কবর্গ ও স্বরবর্ণ—অর্কেণ, মৃগেণ। পবর্গ ও স্বরবর্ণ—দর্পেণ, রেফেণ। য ব হ ং—স্বপ্নেণ, গর্ব্বেণ, গ্রহেণ,

বৃংহণম্। অন্য ব্যবধানে—অর্চ্চনা, উপার্জ্জনম্, বিরলেন, রসেন ইত্যাদি। পদান্ত—নরান্, পিতৃন্ ইত্যাদি।

১০৩। ঋবর্ণ র ও য কারের পরবর্ত্তী ত থ দ ধ প ও ভ যুক্ত দন্ত্য ন, এবং আচার্য্যানীর ন মূর্দ্ধন্য হয় না। যথা, আক্রান্তঃ, গ্রন্থঃ, বৃন্দারকঃ স্কন্দম্ তৃপ্নোতি, আচার্য্যানী।

১০৪। যদি একপদে ঋবর্ণ, র ও য থাকে, অন্য পদে ন থাকে, তাহা হইলে মূর্দ্ধন্য হয় না। যদি সেই পর পদস্থিত দন্ত্যন বিভক্তি যুক্ত হয়, কিংবা বিভক্তির স্থানে জাত হয় কিংবা সমাস বিহিত স্ত্রীলিঙ্গ ঈ প্রত্যয় যুক্ত হয়, তাহা হইলে বিকল্পে মূর্দ্ধন্য ণ হয়। কিন্তু পর পদ একস্বর বা কবর্গযুক্ত হইলে নিত্য মূর্দ্ধন্য হয়।

ভিন্ন পদস্থ ন = পিতৃ-নাম, ভ্রমর-নাদঃ, দীর্ঘ-নয়নঃ।

| | | | |
|---|---|---|---|
| বিভক্তি যুক্ত = | গৃহ-গামিনা, | জ্বর হারিনা, | বিষ-পায়িনা |
| | গৃহ-গামিণা, | জ্বর-হারিণা, | বিষ-পায়িণা। |
| বিভক্তি স্থান-জাত = | প্রভাবেন, | পরিভবেন, | বৃষভরেন |
| | প্রভাবেণ, | পরিভবেণ | বৃষভরেণ। |
| সমাস বিহিত ঈ= | গৃহ-যায়িনী, | বিষ-পায়িনী। | |
| | গৃহ-যায়িণী, | বিষ-পায়িণী। | |

একস্বর যুক্ত প্রভুণা,—নীরপেণ, বৃত্রহণৌ। কবর্গ—ধর্ম্ম-কামেণ, পরিপাকেণ, দোষভাগিণা। পক্ব, যুবন্ ও অহনের হয় না। যথা, পরিপক্কেন, দীর্ঘাহানি, ক্ষত্রিয়যুনী।

১০৫। এক পদে ঋ বর্ণ র ষ ও অন্য পদে ন থাকিলে,

সংজ্ঞা বুঝাইলে, অন্ত পদবর্ত্তী দন্ত্য ন মূর্দ্ধন্য হয়। কিন্তু নন্দিন্, নন্দন, নগর ও ত্রিনেত্র প্রভৃতির হয় না। যথা,

সূর্পণখা, নারায়ণঃ, চান্দ্রায়ণম, পারায়ণম্, উত্তরায়ণম্।

গিরিনন্দিনী রঘুনন্দনঃ, ইন্দ্রনগরী। হইল না।

ত্রিনেত্রঃ, ত্রিনয়নঃ, স্বর্ভানুঃ, অদ্রিনাথঃ, বারিনিধিঃ, সর্ব্বনাম।

১০৬। বাহনের পৃষ্ঠে দ্রব্য বোঝাই থাকিলে, বাহনের ন মূর্দ্ধন্য হয়, নতুবা হয় না। ইক্ষুবাহণম্, ব্রীহিবাহণম্। অন্যত্র ইন্দ্রবাহনম্, হরবাহনম্। ইত্যাদি।

১০৭। শর, ইক্ষু, প্লক্ষ, আম্র, ও খদির, শব্দের পর বন শব্দের ন মূর্দ্ধন্য হয়। শিরীষ প্রভৃতি বৃক্ষ বাচক ও রম্ভা প্রভৃতি ওষধি বাচকের পর বন শব্দের ন বিকল্পে মূর্দ্ধন্য হয়, এবং হরিদ্রা প্রভৃতির ও তিনের অধিক স্বর বিশিষ্ট বৃক্ষ ও ওষধি বাচকের পর বন শব্দের ন মূর্দ্ধন্য হয় না। যথা, শরবণম্ ইক্ষুবণম্ আম্রবণম্ ইত্যাদি।

শিরীষবণম্ শিরীষবনম্। রম্ভাবণম্ রম্ভাবনম্।

হরিদ্রাবনম্। সহকারবনম্, নাগকেশরবনম্।

১০৮। পূর্ব্বাহ্ণ, অপরাহ্ণ, প্রাহ্ণ, পরায়ণম্, অগ্রণী, গ্রামণী প্রভৃতির ন মূর্দ্ধন্য ণ হয়।

## স্বাভাবিক মূর্দ্ধন্য ণ।

১০৯। অগণ্য অণিমা অণু আণক আপণ।
উৎকুণ এণক কণ কুণপ কঙ্কণ॥
কিণ কোণ কণা কাণ কল্যাণ ক্বণন।

গণক গণিকা গণ গণিত গণন॥
গুণ গুণী গৌণ গোণী ঘোণা ঘুণী ঘুণ।
চণক চাণক্য আর চিক্কণ ও তূণ॥
নিপুণ পণব পুণ্য পণ্য পাণি আর।
ফণা ফণী বণিক বাণিজ্য মণিকার॥
মৎকুণ মাণিক্য মাণবক আর মণি।
লবণ লাবণ্য বাণ বাণী ও বিপণি॥
বীণা বেণী শাণ স্থাণু আরো এইমত।
স্বাভাবিক ণত্ব এরা আর কব কত॥

## ষত্ব বিধান।

১১০। অ আ ভিন্ন স্বর এবং ক ঙ য র ল ব এই সকল বর্ণের পরবর্ত্তী প্রত্যয়ের দন্ত্য স মূর্দ্ধন্য হয়; সাৎ প্রত্যয়ের স মূর্দ্ধন্য হয় না। যথা পতিষু, সুধীষু, মধুষু, বধূষু, দাতৃষু কলেষু, রৈষু, গোষু, গ্লৌষু, বণিক্ষু; প্রাঙ্‌ষু, নিরয়্‌ষু, গীর্ষু সুফল্‌ষু, অম্বব্‌ষু। অগ্নিসাৎ ইত্যাদি। অনুস্বার ও বিসর্গ ব্যবধানেও হয়। হবীংষি, আয়ুঃষু।

১১১। সমাস হইলে মাতৃ ও পিতৃ শব্দের পরবর্ত্তী স্বসৃ শব্দের আদিস্থিত স মূর্দ্ধন্য হয়। যথা, মাতৃষ্বসা, পিতৃষ্বসা। সমাস না হইলে বিকল্পে। মাতুঃষ্বসা, মাতুঃস্বসা। পিতুঃষ্বসা, পিতুঃস্বসা।

১১২। বৃক্ষ ও আসন অর্থে বিস্তর শব্দের স মূর্দ্ধন্য হয়। যথা বিস্‌-তরঃ=বিষ্টরঃ। অন্য অর্থে বিস্তরঃ।

১১৩। সমাস হইলে, গবিষ্ঠিরঃ, যুধিষ্ঠিরঃ, অম্বষ্ঠঃ, গোষ্ঠম্, ভূমিষ্ঠঃ, অঙ্গুষ্ঠঃ, দিবিষ্ঠঃ, ও মঞ্জিষ্ঠা ইহাদের স মূর্দ্ধন্য হয়।

১১৪। সব্যের পর স্থৃ, পরমের পর স্থিন্, এবং সু ও দুর্, শব্দের পর স্থু শব্দের স মূর্দ্ধন্য হয়। যথা, সব্যেষ্ঠৃ, পরমেষ্ঠিন্, সুষ্ঠু, দুষ্ঠু।

১১৫। তুরাসাহ শব্দের সাহ স্থানে যখন সাট্ ও সাড়্ হয়, তখন মূর্দ্ধন্য হয়। যথা তুরাষাট্, তুরাষাট্সু, তুরাষাড্ভ্যাম্, তুরাষাড়্ভিঃ। অন্যত্র হয় না। যথা তুরাসাহৌ, তুরাসাহঃ।

---

# তৃতীয় অধ্যায়।

## সুবন্ত বা শব্দ প্রকরণ।

( সকল সূত্র সঙ্কলন করিয়া, সকল শব্দের ও সকল ধাতুর সকল পদ, লিপিবদ্ধ করিতে গেলে, গ্রন্থ খানি অতি বিস্তৃত হইয়া পড়ে, এবং অল্প সময়ে সে সকল আয়ত্ত করাও শিক্ষার্থিগণের সাধ্যাতীত হইয়া উঠে। আবার সুবন্ত ও তিঙন্ত পদ সাধনোপযোগী সূত্র গুলি না জানিলেও শিক্ষার্থিগণের বুঝিবার ও স্মরণ রাখিবার সুবিধা হয় না। এই জন্য এ স্থলে কতিপয় শব্দ-সাধনোপযোগী কতিপয় সূত্র মাত্র সঙ্কলন করিয়া সন্নিবেশিত করা হইল। অন্যান্য শব্দের রূপমাত্র লিখিত হইল। তিঙন্ত প্রকরণেও ধাতু-সাধনোপযোগী কতিপয় সূত্র সঙ্কলন করিয়া সন্নিবেশিত করা হইবে। এবং অবশিষ্টের রূপ প্রদর্শিত হইবে )।

### বিভক্তির আকৃতি।

১১৬। বৈয়াকরণেরা নিম্নলিখিত একবিংশতি শব্দ-বিভক্তির আকৃতি নির্দ্দেশ করিয়াছেন ঃ—

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | সি (ঃ) | ঔ | জস্ (অঃ) |
| দ্বিতীয়া | অম্ | ঔ | শস্ (অঃ) |
| তৃতীয়া | টা (আ) | ভ্যাম্ | ভিস্ (ভিঃ) |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| চতুর্থী | ঙে (এ) | ভ্যাম্ | ভ্যস্ (ভ্যঃ) |
| পঞ্চমী | ঙসি (অঃ) | ভ্যাম্ | ভ্যস্ (ভ্যঃ) |
| ষষ্ঠী | ঙস্ (অঃ) | ওস্ (ওঃ) | আম্ |
| সপ্তমী | ঙি (ই) | ওস্ (ওঃ) | সুপ্ (সু) |

কার্য্যকালে, সি ও ঙসির ইকার, জসের জ্, শসের শ, টার ট, ঙে ঙসি ঙস্ ঙির ঙ, ও সুপের প্, ইৎ অর্থাৎ বাদ যায়, এবং অন্তে স্থিত স্ স্থানে বিসর্গ হয়।

১১৭। প্রাতিপদিকের উত্তর এই একবিংশতি বিভক্তির যোগ হয়। বিভক্তি যুক্ত হইলে, শব্দকে সুবন্ত বা পদ বলে। শব্দের উত্তর বিভক্তির যোগ হইলে, কোনও কোনও স্থলে কোনও কোনও শব্দের আংশিক রূপান্তর হয়, কোনও কোনও স্থলে কোনও কোনও বিভক্তির রূপান্তর হয়, স্থানবিশেষে কোনও কোনও বিভক্তির লোপও হয়। আবার কোনও স্থলে শব্দ বা বিভক্তি রূপান্তর প্রাপ্ত বা লুপ্ত হয় না। কোনও স্থলে শব্দ বা বিভক্তির কিছু মাত্র চিহ্ন থাকে না, শব্দ রূপান্তরিত, ও বিভক্তি বিলুপ্ত হইয়া যায়। নিম্নে এ সকলের উদাহরণ লক্ষিত হইবে।

## আকারান্ত হাহাশব্দ। (গন্ধর্ব্ব)

এই শব্দে কিছুই রূপান্তরিত বা লুপ্ত হয় নাই, কেবল বিভক্তির যোগ ও সন্ধিযোগ্য স্থলে সন্ধি হইয়াছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| প্রথমা কর্ত্তা | এক | হাহা | সি(ঃ) | হাহাঃ | এক গন্ধর্ব্ব। |
| ,, | দ্বি | হাহা | ঔ | হাহৌ | দুই গন্ধর্ব্ব। |
| ,, | বহু | হাহা | জস্(অঃ) | হাহাঃ | অনেক গন্ধর্ব্ব। |
| দ্বিতীয়া কর্ম্ম | এক | হাহা | অম্ | হাহাম্ | এক গন্ধর্ব্বকে। |
| ,, | দ্বি | হাহা | ঔ | হাহৌ | দুই গন্ধর্ব্বকে। |
| ,, | বহু | হাহা | শস্(অঃ) | হাহাঃ | বহু গন্ধর্ব্বকে। |
| তৃতীয়া করণ | এক | হাহা | টা (আ) | হাহা | এক গন্ধর্ব্বর |
| ,, | দ্বি | হাহা | ভ্যাম্ | হাহাভ্যাম্ | দুই ,, |
| ,, | বহু | হাহা | ভিস্(ভিঃ) | হাহাভিঃ | বহু ,, |
| চতুর্থী সম্প্রদান | এক | হাহা | ঙে(এ) | হাহে | এক গন্ধর্ব্বকে দান। |
| ,, | দ্বি | হাহা | ভ্যাম্ | হাহাভ্যাম্ | দুই গন্ধর্ব্বকে ,, |
| ,, | বহু | হাহা | ভ্যস্ (ভ্যঃ) | হাহাভ্যঃ | বহু ,, |
| পঞ্চমী অপাদান | এক | হাহা | ঙসি(অঃ) | হাহাঃ | এক গন্ধর্ব্ব হইতে। |
| ,, | দ্বি | হাহা | ভ্যাম্ | হাহাভ্যাম্ | দুইগন্ধর্ব্ব ,, |
| ,, | বহু | হাহা | ভ্যস্(ভ্যঃ) | হাহাভ্যঃ | বহু গন্ধর্ব্ব ,, |
| ষষ্ঠী সম্বন্ধ | এক | হাহা | ঙস্(অঃ) | হাহাঃ | এক গন্ধর্ব্বের। |
| ,, | দ্বি | হাহা | ওস্(ওঃ) | হাহৌঃ | দুই গন্ধর্ব্বের। |
| ,, | বহু | হাহা | আম্ | হাহাম্ | বহু গন্ধর্ব্বের। |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সপ্তমী অধিকরণ | এক | হাহা | ঙি(ই) | হাহে | এক গন্ধর্ব্বেতে। |
| ,, | দ্বি | হাহা | ওস্(ওঃ) | হাহৌঃ | দুই গন্ধর্ব্বেতে। |
| ,, | বহু | হাহা | সুপ্(সু) | হাহাসু | বহুগন্ধর্ব্বেতে। |
| প্রথমা সম্বোধন | এক | হাহা | সি (ঃ) | হাহাঃ | হে গন্ধর্ব্ব! |
| ,, | দ্বি | হাহা | ঔ | হাহৌ | হে গন্ধর্ব্বদ্বয়! |
| ,, | বহু | হাহা | জস্ (অঃ) | হাহাঃ | হে গন্ধর্ব্বগণ! |

১১৮। সম্বন্ধ ও সম্বোধন কারক নহে। সম্বন্ধ পদ ও সম্বোধন পদ। সম্বোধনে প্রথমা বিভক্তি হয়। কর্ত্তৃকারকের সহিত সম্বোধনের একবচনে কোনও কোনও স্থলে কিছু কিছু বিভিন্নতা আছে। কোনও কোনও স্থলে এবং দ্বিবচন ও বহু-বচনে কিছু মাত্র ভেদ নাই।

নিম্নে অস্মদ্ শব্দের রূপ প্রদর্শিত হইতেছে। এই শব্দটি সর্ব্বনাম (Pronoun)। ইহার শব্দাংশ ও প্রত্যয় অধিকাংশই রূপান্তর প্রাপ্ত ও লুপ্ত হইয়াছে।

অস্মদ্ শব্দ। (আমি)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | অহম্ | আবাম্ | বয়ম্ |
| | (আমি) | (আমরা দুইজন) | (আমরা অনেকে) |
| দ্বিতীয়া | মাম্, মা | আবাম্, নৌ | অস্মান্, নঃ |
| | (আমাকে) | (আমাদের দুজনকে) | (আমাদিগকে) |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
| --- | --- | --- | --- |
| তৃতীয়া | ময়া | আবাভ্যাম্ | অস্মাভিঃ |
| | (আমার দ্বারা) | (আমাদের দুইজনদ্বারা) | (আমাদিগের দ্বারা) |
| চতুর্থী | মহ্যম্, মে | আবাভ্যাম্, নৌ | অস্মভ্যম্, নঃ |
| | (আমাকে দেওয়া) | (আমাদের দুজনকে দেওয়া) | (আমাদিগকে দেওয়া) |
| পঞ্চমী | মৎ | আবাভ্যাম্ | অস্মৎ |
| | (আমাহইতে) | (আমাদের দুজন হইতে) | (আমাদের হইতে) |
| ষষ্ঠী | মম, মে | আবয়োঃ, নৌ | অস্মাকম্, নঃ |
| | (আমার) | (আমাদের দুইজনের) | (আমাদিগের) |
| সপ্তমী | ময়ি | আবয়োঃ | অস্মাসু |
| | (আমাতে) | (আমাদের দুইজনেতে) | (আমাদের অনেকেতে) |

১১৯। সংস্কৃত ভাষায় কারক ছয় প্রকার, কিন্তু ইংরাজীতে তিন প্রকার; Vocative (Case of address) অর্থাৎ সম্বোধন পদ লইয়া চারি প্রকার। যথা—কর্ত্তৃকারক Nominative, কর্ম্মকারক Accusative or objective, সম্বন্ধ পদ Genetive or Possessive, এবং সম্বোধন পদ vocative. বাঙ্গালা ভাষায় সম্প্রদান কারক Dative নাই, উহা কর্ম্মকারকের মধ্যে গণ্য। ইংরাজীতে by দ্বারা করণ, from দ্বারা অপাদান এবং At on প্রভৃতি দ্বারা অধিকরণ কারক নির্ব্বাহিত হয়। ল্যাটিন ও গ্রীক ভাষায় সংস্কৃতের ন্যায় সকল কারক আছে। ইংরাজী ও বাঙ্গালায় দ্বিবচন নাই, কেবল এক বচন ও বহুবচন। কিন্তু সংস্কৃত, ল্যাটিন ও গ্রীক ভাষায় তিন বচন। ল্যাটিন ও গ্রীক ভাষায় কর্ত্তৃকারক—Nominative, কর্ম্ম কারক—Accusative, করণ কারক—Instrumental, সম্প্রদান কারক—Dative, অপাদান কারক —Ablative, সম্বন্ধ পদ—Genetive, অধিকরণ কারক—Locative,

এবং সম্বোধন পদ—Vocative. এবং এক বচন Singular, দ্বিবচন—Dual, এবং বহুবচন Plural।

এক্ষণে কোন্ শব্দে কোন্ বিভক্তির যোগ হইলে কিরূপ পদ হয়, তাহা পুংলিঙ্গ স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গ এবং অকারান্ত আকারান্ত ইকারান্ত উকারান্ত ইত্যাদি ক্রমে প্রদর্শিত হইতেছে।

---

# স্বরান্ত শব্দ।

## পুংলিঙ্গ।

### অকারান্ত—বৃক্ষ শব্দ। ( গাছ )

১২০। অকারান্ত পুংলিঙ্গ শব্দের অম্ বিভক্তির স্থানে ম্, এবং শস্ বিভক্তির স্থানে ন্ ও পূর্ব্বস্বর দীর্ঘ হয়, ভ্যাম্ পরে অকার স্থানে আকার, ভ্যঃ ও সু পরে অকার স্থানে একার এবং আম্ স্থানে নাম্ ও পূর্ব্ব স্বর দীর্ঘ হয়। টা স্থানে ইন, ভিস্ স্থানে ঐঃ, ঙে স্থানে অয়, ঙসি স্থানে আৎ, ঙস্ স্থানে স্য এবং ওঃ স্থানে য়োঃ হয়। সম্বোধনে সি বিভক্তির লোপ হয়। সন্ধিযোগ্য স্থলে সন্ধি হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | বৃক্ষঃ | বৃক্ষৌ | বৃক্ষাঃ |
| দ্বিতীয়া | বৃক্ষম্ | ঐ | বৃক্ষান্ |
| তৃতীয়া | বৃক্ষেণ | বৃক্ষাভ্যাম্ | বৃক্ষৈঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| চতুর্থী | বৃক্ষায় | বৃক্ষাভ্যাম্ | বৃক্ষেভ্যঃ |
| পঞ্চমী | বৃক্ষাৎ | ঐ | ঐ |
| ষষ্ঠী | বৃক্ষস্য | বৃক্ষয়োঃ | বৃক্ষাণাম্ |
| সপ্তমী | বৃক্ষে | ঐ | বৃক্ষেষু |
| সম্বোধন | বৃক্ষ | বৃক্ষৌ | বৃক্ষাঃ। |

পুংলিঙ্গ অকারান্ত সকল শব্দই বৃক্ষ শব্দের ন্যায়। কেবল অজর শব্দের বিশেষ আছে, তাহা স্বরান্ত শব্দের শেষে প্রদর্শিত হইবে। আর অল্প, প্রথম, চরম, অর্দ্ধ, কতিপয়, দ্বয়, ত্রয়, দ্বিতয়, ত্রিতয়, চতুষ্টয় প্রভৃতির প্রথমার বহুবচনে দুই দুই পদ হয়, যথা অল্পে অল্পাঃ, প্রথমে প্রথমাঃ ইত্যাদি। এবং দ্বিতীয় ও তৃতীয় শব্দের চতুর্থী পঞ্চমী ও সপ্তমীর একবচনে দুই দুই পদ হয়। চতুর্থী—দ্বিতীয়স্মৈ, দ্বিতীয়ায়। ৫মী—দ্বিতীয়স্মাৎ, দ্বিতীয়াৎ। এবং ৭মী—দ্বিতীয়স্মিন্, দ্বিতীয়ে। এই মাত্র বিশেষ। এইরূপ তৃতীয় শব্দ।

## আকারান্ত শব্দ।

১২১। আকারান্ত পুংলিঙ্গ হাহা শব্দ পূর্ব্বে প্রদর্শিত হইয়াছে। ধাতু ঘটিত আকারান্ত বিশ্বপা প্রভৃতি শব্দের কেবল শস্ পরে বিশ্বপঃ, ঙে পরে বিশ্বপে, ঙসি ও ঙস্ পরে বিশ্বপঃ, ওঃ পরে বিশ্বপোঃ, এবং ঙি পরে বিশ্বপি হয়। এই মাত্র বিশেষ, আর আর হাহা শব্দবৎ।

## ইকারান্ত—গিরিশব্দ। (পর্ব্বত)

১২২। ইকারান্ত ও উকারান্ত শব্দের নিয়ম এক প্রকার। কেবল গুণের সময় ইকারের গুণ একার হয় এবং উকারের

গুণ ওকার হয়। আর সন্ধি সূত্র অনুসারে একার স্থানে অয়্, এবং ওকার স্থানে অব্ হয়। অকারান্ত শব্দের ন্যায় ইহাদের অম্ স্থানে ম্, শসের স্থানে ন্ ও দীর্ঘ এবং আম্ স্থানে নাম্ ও দীর্ঘ হয়। আর, ইকারান্তের ঐ স্থানে দীর্ঘ ঈ, উকারান্তের ঐ স্থানে দীর্ঘ ঊ হয়, এবং টা বিভক্তি স্থানে না হয়; ঙি স্থানে ঔ এবং ইকার ও উকারের লোপ হয় আর জস্, ঙে, ঙসি, ঙস্ ও সম্বোধনের সি পরে ইকার উকারের গুণ হয় এবং ঙসি ও ঙসের অকার লোপ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | গিরিঃ | গিরী | গিরয়ঃ |
| দ্বিতীয়া | গিরিম্ | ঐ | গিরীন্ |
| তৃতীয়া | গিরিণা | গিরিভ্যাম্ | গিরিভিঃ |
| চতুর্থী | গিরয়ে | ঐ | গিরিভ্যঃ |
| পঞ্চমী | গিরেঃ | ঐ | ঐ |
| ষষ্ঠী | ঐ | গির্য্যোঃ | গিরীণাম্ |
| সপ্তমী | গিরৌ | ঐ | গিরিষু |
| সম্বোধন | গিরে | গিরী | গিরয়ঃ। |

পতি ও সখি শব্দ ভিন্ন সকল পুংলিঙ্গ ইকারান্ত শব্দের রূপ গিরি শব্দের ন্যায়। পতি শব্দের টা বিভক্তিতে পত্যা, ঙে বিভক্তিতে পত্যে, ঙসি ও ঙসে পত্যুঃ এবং ঙি বিভক্তিতে পত্যৌ হয়, এই মাত্র বিশেষ। কিন্তু অন্যান্য শব্দের সহিত পতি শব্দের সমাস হইলে, যথা ভূপতি, নৃপতি, মহীপতি প্রভৃতি শব্দ, গিরি শব্দের তুল্য।

## সখি শব্দ। (বন্ধু)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | সখা | সখায়ৌ | সখায়ঃ |
| দ্বিতীয়া | সখায়ম্ | সখায়ৌ | ,, |

এইমাত্র বিশেষ। আর আর বিভক্তিতে পতি শব্দের ন্যায়।

## উকারান্ত বায়ুশব্দ। (বাতাস)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | বায়ুঃ | বায়ূ | বায়বঃ |
| দ্বিতীয়া | বায়ুম | ঐ | বায়ূন্ |
| তৃতীয়া | বায়ুনা | বায়ুভ্যাম্ | বায়ুভিঃ |
| চতুর্থী | বায়বে | ঐ | বায়ুভ্যঃ |
| পঞ্চমী | বায়োঃ | ঐ | ঐ |
| ষষ্ঠী | ঐ | বায়্বোঃ | বায়ূনাম্ |
| সপ্তমী | বায়ৌ | ঐ | বায়ুষু |
| সম্বোধন | বায়ো | বায়ূ | বায়বঃ |

সমুদায় পুংলিঙ্গ উকারান্ত শব্দ বায়ুশব্দের ন্যায়।

## দীর্ঘ ঈকারান্ত ও দীর্ঘ ঊকারান্ত শব্দ।

১২৩। দীর্ঘ ঈকারান্ত ও দীর্ঘ ঊকারান্ত শব্দ একই রূপ। কেবল স্বর-আদি বিভক্তি পরে থাকিলে ঈকারান্ত শব্দের ঈ স্থানে ইয়্ এবং ঊকারান্ত শব্দের ঊ স্থানে উব্ হয়, এবং সন্ধি যোগ্য স্থলে সন্ধি হয়।

## ধাতু—ঈকারান্ত সুধীশব্দ (পণ্ডিত)।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | সুধীঃ | সুধিয়ৌ | সুধিয়ঃ |
| দ্বিতীয়া | সুধিয়ম্ | ঐ | ঐ |
| তৃতীয়া | সুধিয়া | সুধীভ্যাম্ | সুধীভিঃ |
| চতুর্থী | সুধিয়ে | ঐ | সুধীভ্যঃ |
| পঞ্চমী | সুধিয়ঃ | ঐ | ঐ |
| ষষ্ঠী | ঐ | সুধিয়োঃ | সুধিয়াম্ |
| সপ্তমী | সুধিয়ি | ঐ | সুধীষু |
| সম্বোধন | সুধীঃ | সুধিয়ৌ | সুধিয়ঃ |

## ধাতু—ঊকারান্ত প্রতিভূ শব্দ (জামিন)।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | প্রতিভূঃ | . প্রতিভুবৌ | প্রতিভুবঃ |
| দ্বিতীয়া | প্রতিভুবম্ | ঐ | ঐ |
| তৃতীয়া | প্রতিভুবা | প্রতিভূভ্যাম্ | প্রতিভূভিঃ |
| চতুর্থী | প্রতিভুবে | ঐ | প্রতিভূভ্যঃ |
| পঞ্চমী | প্রতিভুবঃ | ঐ | ঐ |
| ষষ্ঠী | ঐ | প্রতিভুবোঃ | প্রতিভুবাম্ |
| সপ্তমী | প্রতিভুবি | ঐ | প্রতিভূষু |
| সম্বোধন | প্রতিভূঃ | প্রতিভুবৌ | প্রতিভুবঃ |

সেনানী প্রভৃতি এবং স্বলূ প্রভৃতি ধাতু-ঈকারান্ত ও ধাতু-ঊকারান্ত শব্দে কেবল বিভক্তির যোগ হয়, কোনও রূপান্তর

হয় না। কেবল সেনানী প্রভৃতির ঙি বিভক্তি স্থানে আম্ হয় এইমাত্র বিশেষ। যথা—

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | সেনানীঃ | সেনান্যৌ | সেনান্যঃ |

ঙি=সেনান্যাম্ ইত্যাদি। স্থলূঃ স্থল্বৌ স্থল্বঃ ইত্যাদি।

আর প্রধী প্রভৃতি শব্দের ঙি বিভক্তিতে প্রধ্যি হয়, এবং বাতপ্রমী প্রভৃতি শব্দের অম্ বিভক্তিতে বাতপ্রমীম্, শস্ বিভক্তিতে বাতপ্রমীন্ এবং ঙি বিভক্তিতে বাতপ্রমী এইরূপ পদ হয়। অন্যান্য বিভক্তিতে সেনানীর ন্যায়।

## ঋকারান্ত কর্ত্তৃ ও নৃশব্দ। (কর্ত্তৃ-কর্ত্তা, নৃ-মনুষ্য)

১২৪। সি বিভক্তিতে ঋকারান্ত শব্দের ঋ স্থানে আকার হয় এবং সি বিভক্তির লোপ হয়। ঐ জস্ অম্ বিভক্তি পরে, কর্ত্তৃ প্রভৃতির ঋ স্থানে আর্, এবং নৃ প্রভৃতির ঋ স্থানে অর্ হয়। সকল ঋকারান্ত শব্দেরই ঋকার সহিত ঙসি ও ঙসের স্থানে উঃ হয়। ঙি পরে ঋকারের গুণ হয় এবং শস্ স্থানে ন্, আম্ স্থানে নাম্ এবং পূর্ব্বস্বর দীর্ঘ হয়। কেবল নৃ-শব্দের আম্ পরে বিকল্পে দীর্ঘ হয়। সম্বোধনে ঋস্থানে অঃ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | কর্ত্তা | কর্ত্তারৌ | কর্ত্তারঃ |
| ,, | না | নরৌ | নরঃ |
| দ্বিতীয়া | কর্ত্তারম্ | কর্ত্তারৌ | কর্ত্তৄন্ |
| ,, | নরম্ | নরৌ | নৄন্ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| তৃতীয়া | কর্ত্রা | কর্ত্তৃভ্যাম্ | কর্ত্তৃভিঃ |
| „ | ন্রা | নৃভ্যাম্ | নৃভিঃ |
| চতুর্থী | কর্ত্রে | কর্ত্তৃভ্যাম্ | কর্ত্তৃভ্যঃ |
| „ | ন্রে | নৃভ্যাম্ | নৃভ্যঃ |
| পঞ্চমী | কর্ত্তুঃ | কর্ত্তৃভ্যাম্ | কর্ত্তৃভ্যঃ |
| „ | নুঃ | নৃভ্যাম্ | নৃভ্যঃ |
| ষষ্ঠী | কর্ত্তুঃ | কর্ত্রোঃ | কর্ত্তৃণাম্ |
| „ | নুঃ | ন্রোঃ | নৃণাম্, নৃণাম্ |
| সপ্তমী | কর্ত্তরি | কর্ত্রোঃ | কর্ত্তৃষু |
| „ | নরি | ন্রোঃ | নৃষু |
| সম্বোধন | কর্ত্তঃ | কর্ত্তারৌ | কর্ত্তারঃ |
| „ | নঃ | নরৌ | নরঃ |

পিতৃ, সব্যেষ্ঠৃ, ভ্রাতৃ, জামাতৃ ও দেবৃ শব্দ নৃ শব্দের ন্যায়, কেবল ষষ্ঠীর বহুবচনে নৃ শব্দের ঋকার বিকল্পে দীর্ঘ হইয়া দুই পদ হয়, অন্যত্র কেবল দীর্ঘ হইয়া একমাত্র পদ হয়। যথা, পিতৃণাম্, ভ্রাতৃণাম্ ইত্যাদি।

ওকারান্ত—গো শব্দ। (গরু)

১২৫। সি ঔ জস্ পরে ওকারান্ত শব্দের ওকার স্থানে ঔকার হয় অম্ ও শস্ পরে ওকার স্থানে আকার হয়, এবং ঙসি ও ঙসের অকারের লোপ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | গৌঃ | গাবৌ | গাবঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| দ্বিতীয়া | গাম্ | গাবৌ | গাঃ |
| তৃতীয়া | গবা | গোভ্যাম্ | গোভিঃ |
| চতুর্থী | গবে | ঐ | গোভ্যঃ |
| পঞ্চমী | গোঃ | ঐ | ঐ |
| ষষ্ঠী | ঐ | গবোঃ | গবাম্ |
| সপ্তমী | গবি | ঐ | গোষু |
| সম্বোধন | গৌঃ | গাবৌ | গাবঃ |

ঐকারান্ত রৈ শব্দ। (ধন)

ঔকারান্ত গ্লৌশব্দ। ( চন্দ্র )

১২৬। ঐকারান্ত ও ঔকারান্ত শব্দের কেবল সন্ধি স্থলে সন্ধি হয়। এবং স ও ভ পরে রৈ শব্দ স্থানে রা হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | গ্লৌঃ | গ্লাবৌ | গ্লাবঃ |
| ,, | রাঃ | রায়ৌ | রায়ঃ |
| দ্বিতীয়া | গ্লাবম | গ্লাবৌ | গ্লাবঃ |
| ,, | রায়ম্ | রায়ৌ | রায়ঃ |
| তৃতীয়া | গ্লাবা | গ্লৌভ্যাম্ | গ্লৌভিঃ |
| ,, | রায়া | রাভ্যাম্ | রাভিঃ |
| চতুর্থী | গ্লাবে | গ্লৌভ্যাম্ | গ্লৌভ্যঃ |
| ,, | রায়ে | রাভ্যাম | রাভ্যঃ |
| পঞ্চমী | গ্লাবঃ | গ্লৌভ্যাম্ | গ্লৌভ্যঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| পঞ্চমী | রায়ঃ | রাভ্যাম্ | রাভ্যঃ |
| ষষ্ঠী | গ্লাবঃ | গ্লাবোঃ | গ্লাবাম্ |
| ,, | রায়ঃ | রায়োঃ | রায়াম্ |
| সপ্তমী | গ্লাবি | গ্লাবোঃ | গ্লৌষু |
| ,, | রায়ি | রায়োঃ | রাসু |
| সম্বোধন | গ্লৌঃ | গ্লাবৌ | গ্লাবঃ |
| ,, | রাঃ | রায়ৌ | রায়ঃ |

## স্বরান্ত স্ত্রীলিঙ্গ শব্দ।

### আকারান্ত—উমাশব্দ। (দুর্গা)

১২৭। আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের উত্তর সি বিভক্তির লোপ হয়, সম্বোধনের একবচনে আকার স্থানে একার হয়। ঔ স্থানে ঈ হয়, টা ও ওস্ পরে৲ আকারের স্থানে অয়্ হয়, ঙে, ঙসি, ঙস্, ঙি পরে য় আগম হয়, আম্ স্থানে নাম্ হয় এবং ঙি স্থানে আম্ হয়।

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | উমা | উমে | উমাঃ |
| ২য়া | উমাম্ | ঐ | ঐ |
| ৩য়া | উময়া | উমাভ্যাম্ | উমাভিঃ |
| ৪র্থী | উমায়ৈ | ঐ | উমাভ্যঃ |
| ৫মী | উমায়াঃ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | উময়োঃ | উমানাম্ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৭মী | উমায়াম্ | উময়োঃ | উমাসু |
| সম্বো | উমে | উমে | উমাঃ |

মাতৃবাচক অম্বা শব্দ,জরাশব্দ ও দ্বিতীয়া, তৃতীয়া শব্দ ভিন্ন, লতা, বিদ্যা, জগদম্বা, অম্বিকা, অম্বালিকা প্রভৃতি সমুদয় আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ উমাশব্দের ন্যায়। অম্বাশব্দের সম্বোধনের সি তে অম্ব হয় এইমাত্র বিশেষ। জরাশব্দের স্থানে স্বরাদি বিভক্তি পরে বিকল্পে জরস্ আদেশ হয়, পক্ষে এবং ব্যঞ্জনাদি বিভক্তিতে উমা শব্দের ন্যায়। দ্বিতীয়া ও তৃতীয়া শব্দের ঙে, ঙসি, ঙস্, ঙি এই চারি বিভক্তিতে কেবল দুই দুই পদ হয়; যথা—ঙে—দ্বিতীয়স্যৈ ও দ্বিতীয়ায়ৈ, ঙসি ও ঙস্—দ্বিতীয়স্যাঃ ও দ্বিতীয়ায়াঃ, ঙি—দ্বিতীয়স্যাম্ ও দ্বিতীয়ায়াম্। এইরূপ তৃতীয়া শব্দ। আর আর বিভক্তিতে উমাশব্দের ন্যায়।

## হ্রস্ব ইকারান্ত-মতি শব্দ। (বুদ্ধি)

১২৮। স্ত্রীলিঙ্গ হ্রস্ব ইকারান্ত ও হ্রস্ব উকারান্ত শব্দ, পুংলিঙ্গ গিরি ও বায়ু শব্দের ন্যায়। কেবল স্ত্রীলিঙ্গে টা স্থানে আ, ঙে স্থানে বিকল্পে ঐ, ঙসি ও ঙসের স্থানে বিকল্পে আঃ এবং ঙি স্থানে বিকল্পে আম্ হয়; আর শস্ বিভক্তির স্থানে ইকারান্তের ঈঃ উকারান্তের ঊঃ হয়। এই মাত্র বিশেষ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | মতিঃ | মতী | মতয়ঃ |
| ২য়া | মতিম্ | ঐ | মতীঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৩য়া | মত্যা | মতিভ্যাম্ | মতিভিঃ |
| ৪র্থী | মত্যৈ ও মতয়ে | ঐ | মতিভ্যঃ |
| ৫মী | মত্যাঃ ও মতেঃ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | মত্যোঃ | মতীনাম্ |
| ৭মী | মত্যাম্ ও মতৌ | ঐ | মতিষু |
| সম্বোধন | মতে | মতী | মতয়ঃ |

যাবতীয় হ্রস্ব ইকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ মতি শব্দের ন্যায়।

## উকারান্ত—ধেনু শব্দ। ( গাভী )

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | ধেনুঃ | ধেনূ | ধেনবঃ |
| ২য়া | ধেনুম্ | ঐ | ধেনূঃ |
| ৩য়া | ধেন্বা | ধেনুভ্যাম্ | ধেনুভিঃ |
| ৪র্থী | ধেন্বৈ ও ধেনবে | ঐ | ধেনুভ্যঃ |
| ৫মী | ধেন্বাঃ ও ধেনোঃ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | ধেন্বোঃ | ধেনূনাম্ |
| ৭মী | ধেন্বাম্ ও ধেনৌ | ঐ | ধেনুষু |
| সম্বো | ধেনো | ধেনূ | ধেনবঃ |

সমুদয় হ্রস্ব উকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ ধেনু শব্দের ন্যায়।

## দীর্ঘ ঈকারান্ত—গৌরী শব্দ। ( দুর্গা ও গৌরাঙ্গী )

১২৯। স্ত্রীলিঙ্গ দীর্ঘ ঈকারান্ত ও দীর্ঘ উকারান্ত শব্দ দুই শ্রেণীভুক্ত। নদী, গৌরী প্রভৃতি ও শ্রী, হ্রী প্রভৃতি।

এবং বধূ, প্রসূ প্রভৃতি ও ভ্রূ, ভূ প্রভৃতি। নদী, গৌরী, ও বধূ প্রসূ প্রভৃতির অম্ ও শস্ ভিন্ন যাবতীয় স্বরাদি বিভক্তি পরে সন্ধিসূত্রানুসারে ঈ স্থানে য এবং উ স্থানে ব হয়। আর শ্রী, স্ত্রী ও ভ্রূ, ভূ প্রভৃতির সমুদয় স্বরাদি বিভক্তি পরে, ঈ স্থানে ইয়্ ও ঊ স্থানে উব্ হয়।

নদী গৌরী প্রভৃতির সি বিভক্তির লোপ হয়, সম্বোধনের একবচনে হ্রস্ব হয়। নদী, গৌরী, ও বধূ প্রসূ প্রভৃতির অম্ ও শসের অকার লোপ হয়। এবং ঙে স্থানে ঐ, ঙসি ও ঙসের স্থানে আঃ, আম্ স্থানে নাম্ এবং ঙি স্থানে আম্ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | গৌরী | গৌর্য্যৌ | গৌর্য্যঃ |
| ২য়া | গৌরীম্ | ,, | গৌরীঃ |
| ৩য়া | গৌর্য্যা | গৌরীভ্যাম্ | গৌরীভিঃ |
| ৪র্থী | গৌর্য্যৈ | ,, | গৌরীভ্যঃ |
| ৫মী | গৌর্য্যাঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | গৌর্য্যোঃ | গৌরীণাম |
| ৭মী | গৌর্য্যাম্ | ,, | গৌরীষু |
| সম্বোধন | গৌরি | গৌর্য্যৌ | গৌর্য্যঃ |

নদী, হংসী, কালী প্রভৃতি শব্দ গৌরী শব্দের ন্যায়। লক্ষ্মী শব্দও গৌরী শব্দের ন্যায়, কেবল সি বিভক্তিতে লক্ষ্মীঃ এই বিসর্গযুক্ত পদ হয়।

---

## দীর্ঘ ঈকারান্ত—হ্রীশব্দ। (লজ্জা)

১৩০। শ্রী, হ্রী প্রভৃতির, এবং ভ্রূ ভূ প্রভৃতির, বিকল্পে ঙে স্থানে ঐ, ঙসি ও ঙসের স্থানে আঃ, ঙি স্থানে আম্ এবং আম্ স্থানে নাম্ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | হ্রীঃ | হ্রিয়ৌ | হ্রিয়ঃ |
| ২য়া | হ্রিয়ম্ | ,, | ,, |
| ৩য়া | হ্রিয়া | হ্রীভ্যাম্ | হ্রীভিঃ |
| ৪র্থী | হ্রিয়ৈ ও হ্রিয়ে | ,, | হ্রীভ্যঃ |
| ৫মী | হ্রিয়াঃ ও হ্রিয়ঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | হ্রিয়োঃ | হ্রীণাম্ ও হ্রিয়াম্ |
| ৭মী | হ্রিয়াম্ ও হ্রিয়ি | ,, | হ্রীষু |
| সম্বো | হ্রীঃ | হ্রিয়ৌ | হ্রিয়ঃ |

শ্রী, ধী, ভী শব্দ এইরূপ। প্রধী (অর্থাৎ প্রকৃষ্ট বুদ্ধি) শব্দ লক্ষ্মী শব্দের ন্যায়। প্রকৃষ্ট বুদ্ধি যার এই অর্থে প্রধী-শব্দ পুংলিঙ্গ সুধী শব্দের ন্যায়। সু (শোভনা) বুদ্ধি এই অর্থে সুধী শব্দ হ্রী শব্দের ন্যায়। শোভনা বুদ্ধি যার এই অর্থে সুধী শব্দ পুংলিঙ্গের ন্যায়।

১৩১। স্ত্রী শব্দে, শ্রী প্রভৃতির ন্যায় ঈ স্থানে ইয়্ হয়, কিন্তু প্রভেদ আছে, যথা—

## স্ত্রীশব্দ। (স্ত্রীলোক)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | স্ত্রী | স্ত্রিয়ৌ | স্ত্রিয়ঃ |
| ২য়া | স্ত্রিয়ম্ ও স্ত্রীম্ | ,, | স্ত্রিয়ঃ ও স্ত্রীঃ |
| ৩য়া | স্ত্রিয়া | স্ত্রীভ্যাম্ | স্ত্রীভিঃ |
| ৪র্থী | স্ত্রিয়ৈ | ,, | স্ত্রীভ্যঃ |
| ৫মী | স্ত্রিয়াঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | স্ত্রিয়োঃ | স্ত্রীণাম্ |
| ৭মী | স্ত্রিয়াম্ | ,, | স্ত্রীষু |
| সম্বো | স্ত্রি | স্ত্রিয়ৌ | স্ত্রিয়ঃ |

## দীর্ঘ ঊকারান্ত—বধূশব্দ। (স্ত্রী)

১৩২। বধূ, প্রসূ প্রভৃতির সি লোপ হয় না, কেবল সম্বোধনের সিলোপ ও হ্রস্ব হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | বধূঃ | বধ্বৌ | বধ্বঃ |
| ২য়া | বধূম্ | ,, | বধূঃ |
| ৩য়া | বধ্বা | বধূভ্যাম্ | বধূভিঃ |
| ৪র্থী | বধ্বৈ | ,, | বধূভ্যঃ |
| ৫মী | বধ্বাঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | বধ্বোঃ | বধূনাম্ |
| ৭মী | বধ্বাম্ | ,, | বধূষু |
| সম্বো | বধু | বধ্বৌ | বধ্বঃ |

প্রসূ প্রভৃতির এইরূপ।

## দীর্ঘ ঊকারান্ত—ভূশব্দ। (পৃথিবী)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | ভূঃ | ভুবৌ | ভুবঃ |
| ২য়া | ভুবম্ | ঐ | ঐ |
| ৩য়া | ভুবা | ভূভ্যাম্ | ভূভিঃ |
| ৪র্থী | ভুবৈ ও ভুবে | ঐ | ভূভ্যঃ |
| ৫মী | ভুবাঃ ও ভুবঃ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | ভুবোঃ | ভুবাম্ ও ভূনাম্ |
| ৭মী | ভুবাম্ ও ভুবি | ঐ | ভূষু |
| সম্বো | ভূঃ | ভুবৌ | ভুবঃ |

১৩৩। ভ্রূ প্রভৃতির এইরূপ। সুভ্রূ শব্দ যখন সুন্দর ভ্রূ এই অর্থবাচক হইবে, তখন ভূ শব্দের ন্যায়। আর যখন সুন্দর ভ্রূ যার এই অর্থবাচক হইবে, তখন স্ত্রীলিঙ্গ ও পুংলিঙ্গ উভয় স্থলে নিম্ন লিখিত রূপ হইবে।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | সুভ্রূঃ | সুভ্রুবৌ | সুভ্রুবঃ |
| ২য়া | সুভ্রুবম্ | ঐ | ঐ |
| ৩য়া | সুভ্রুবা | সুভ্রূভ্যাম্ | সুভ্রূভিঃ |
| ৪র্থী | সুভ্রুবে | ঐ | সুভ্রূভ্যঃ |
| ৫মী | সুভ্রুবঃ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | সুভ্রুবোঃ | সুভ্রুবাম্ |
| ৭মী | সুভ্রুবি | ঐ | সুভ্রূষু |
| সম্বো | সুভ্রু | সুভ্রুবৌ | সুভ্রুবঃ |

পুনর্ভূ শব্দ পুংলিঙ্গ স্থলূ শব্দের ন্যায়। পুনর্ভূঃ পুনর্ভ্বৌ পুনর্ভ্বঃ ইত্যাদি।

## ঋকারান্ত শব্দ।

১৩৪। স্ত্রীলিঙ্গ ঋকারান্ত শব্দ সমুদয়ে পাঁচটি। স্বসৃ, মাতৃ, ননান্দৃ, যাতৃ ও দুহিতৃ। স্বসৃ (ভগিনী) শব্দ পুংলিঙ্গ কর্ত্তৃ শব্দের ন্যায়। কেবল শস্ বিভক্তিতে স্বসৄঃ এই পদ হয়। এই মাত্র বিশেষ। মাতৃ প্রভৃতি পুংলিঙ্গ নৃ শব্দের ন্যায়। কেবল শস্ বিভক্তিতে মাতৄঃ, ননান্দৄঃ, যাতৄঃ, দুহিতৄঃ এই পদ হয়। এবং ষষ্ঠীর বহুবচনে মাতৄণাম্, ননান্দৄণাম্, যাতৄণাম্, দুহিতৄণাম্ এইরূপ এক এক পদ হয়।

## ওকারান্ত ও ঔকারান্ত শব্দ।

১৩৫। স্ত্রীলিঙ্গ ওকারান্ত ও ঔকারান্ত শব্দ অতি বিরল। দ্যো (স্বর্গ) শব্দ পুংলিঙ্গ গো শব্দের ন্যায়। এবং নৌ (নৌকা) শব্দ পুংলিঙ্গ গ্লৌ শব্দের ন্যায়।

---

## স্বরান্ত ক্লীবলিঙ্গ শব্দ।

১৩৬। অকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ অকারান্ত পুংলিঙ্গের ন্যায়। কেবল প্রথমা ও দ্বিতীয়াতে বিশেষ আছে। আবার ক্লীবলিঙ্গের দ্বিতীয়াও ক্লীবলিঙ্গের প্রথমার ন্যায়।

## অকারান্ত—ধন শব্দ। (অর্থ)

১৩৭। অকারান্ত ক্লীবলিঙ্গ শব্দের সি ও অম্ স্থানে ম্,

ঐ স্থানে ই এবং জস্ ও শসের স্থানে আনি হয়, সম্বোধনের সি লোপ হয়।

| | একবচন্ | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | ধনম্ | ধনে | ধনানি |
| ২য়া | ঐ | ঐ | ঐ |
| সম্বোধন | ধন | ধনে | ধনানি |

আর আর বিভক্তিতে পুংলিঙ্গ বৃক্ষ শব্দের ন্যায়।

১৩৮। ইকারান্ত, উকারান্ত ও ঋকারান্ত ক্লীবলিঙ্গ শব্দের উত্তর সি ও অম্ বিভক্তির লোপ হয়, ঐ স্থানে দীর্ঘ ঈ হয় এবং জস্ ও শসের স্থানে হ্রস্ব ই হয়। স্বরাদি বিভক্তি পরে ন্ আগম হয় এবং জস্, শস্ ও আম্ পরে অন্ত্য স্বর দীর্ঘ হয়। সম্বোধনের সি পরে অন্ত্য স্বরের বিকল্পে গুণ হয়।

## ইকারান্ত—'বারি শব্দ। (জল)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা, ২য়া | বারি | বারিণী | বারীণি |
| ৩য়া | বারিণা | বারিভ্যাম্ | বারিভিঃ |
| ৪র্থী | বারিণে | ঐ | বারিভ্যঃ |
| ৫মী | বারিণঃ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | বারিণোঃ | বারীণাম্ |
| ৭মী | বারিণি | ঐ | বারিষু |
| সম্বো | বারে ও বারি, | বারিণী | বারীণি |

সমুদয় বিশেষ্য ইকারান্ত শব্দ এইরূপ। কেবল দধি, অস্থি, অক্ষি ও সক্থি শব্দের কিছু বিশেষ আছে। টা প্রভৃতি স্বরাদি বিভক্তিতে দধি শব্দের স্থানে দধ্ন্, অস্থি—অস্থ্ন্, অক্ষি—অক্ষ্ন্ ও সক্থি—সক্থ্ন্ আদেশ হয় এবং ঙি বিভক্তিতে দধ্নি—দধনি, অস্থ্নি—অস্থনি অক্ষ্নি—অক্ষণি এবং সক্থ্নি—সক্থনি হয়।

দধি শব্দ (দৈ)।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা, ২য়া | দধি | দধিনী | দধীনি |
| ৩য়া | দধ্না | দধিভ্যাম্ | দধিভিঃ |
| ৪র্থী | দধ্নে | ,, | দধিভ্যঃ |
| ৫মী | দধ্নঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | দধ্নোঃ | দধ্নাম্ |
| ৭মী | দধ্নি ও দধনি | ,, | দধিষু |
| সম্বো | দধে ও দধি | দধিনী | দধীনি |

অস্থি, অক্ষি, সক্থি শব্দ এইরূপ।

উকারান্ত—অম্বু শব্দ। (জল)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | অম্বু | অম্বুনী | অম্বূনি |
| ২য়া | ঐ | ঐ | ঐ |

ইত্যাদি বারি শব্দের ন্যায়। সমুদয় বিশেষ্য উকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ অম্বু শব্দের ন্যায়।

১৩৯। বিশেষণ হ্রস্ব ইকারান্ত ও হ্রস্ব উকারান্ত শব্দ বিশেষ্য বারি ও অম্বু শব্দের ন্যায়। কেবল ঙে, ঙসি, ঙস্, ঙি এবং ওস্ বিভক্তিতে দুই দুইটি পদ হয়। একটি বারি ও অম্বু শব্দের ন্যায়, অপরটি পুংলিঙ্গ হ্রস্ব ইকারান্ত ও হ্রস্ব উকারান্ত শব্দের ন্যায়। যথা শুচি শব্দ ঙে=শুচিনে ও শুচয়ে এবং স্বাদু শব্দ ঙে=স্বাদুনে ও স্বাদবে। শুচি—ঙসি=শুচিনঃ ও শুচেঃ এবং স্বাদু—ঙসি=স্বাদুনঃ ও স্বাদোঃ ইত্যাদি।

## হ্রস্ব ঋকারান্ত—ধাতৃ শব্দ। (বিধাতা)

১৪০। হ্রস্ব ঋকারান্ত ক্লীবলিঙ্গ শব্দের টা, ঙে, ঙসি, ঙস্, ঙি, ওস্ বিভক্তিতে দুই দুই পদ হয়। একটি বারি শব্দের ন্যায় ও একটি পুংলিঙ্গ ঋকারান্তের ন্যায়।

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | ধাতৃ | ধাতৃণী | ধাতৄণি |
| ২য়া | ” | ” | ” |
| ৩য়া | ধাতৃণা, ধাত্রা | ধাতৃভ্যাম্ | ধাতৃভিঃ |
| ৪র্থী | ধাতৃণে, ধাত্রে | ” | ধাতৃভ্যঃ |
| ৫মী | ধাতৃণঃ, ধাতুঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | ধাতৃণোঃ, ধাত্রোঃ, | ধাতৄণাম |
| ৭মী | ধাতৃণি, ধাতরি | ” | ধাতৃষু |
| সম্বো | ধাতঃ, ধাতৃ | ধাতৃণী | ধাতৄণি |

যাবতীয় হ্রস্বঋকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ ধাতৃ শব্দের তুল্য

# কয়েকটি বিশেষ শব্দরূপ।

## অজর শব্দ ( জরাশূন্য )

### পুংলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | অজরঃ, | অজরসৌ অজরৌ | অজরসঃ, অজরাঃ |
| ২য়া | অজরসম্, অজরম্ | ঐ | অজরসঃ, অজরান্ |
| ৩য়া | অজরসা, অজরেণ | অজরাভ্যাম্ | অজরৈঃ |
| ৪র্থী | অজরসে, অজরায় | ,, | অজরেভ্যঃ |
| ৫মী | অজরসঃ, অজরাৎ | ,, | ,, |
| ৬ষ্ঠী | অজরসঃ, অজরস্য | অজরসোঃ অজরয়োঃ, | অজরসাম্ অজরাণাম্ |
| ৭মী | অজরসি, অজরে, | ,, | অজরেষু |
| সম্বোধনে | অজর | অজরসৌ অজরৌ, | অজরসঃ, অজরাঃ |

মতান্তরে টা = অজরসিন। ভিস্ = অজরসৈঃ। এবং ঙসি = অজরসাৎ। এই কয় অতিরিক্ত পদ হয়।

### ক্লীবলিঙ্গ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | অজরম্ | অজরে, অজরসী | অজরাণি, অজরাংসি |
| ২য়া | ,, | ,, | ,, |

আর আর বিভক্তিতে পুংলিঙ্গ অজর শব্দের ন্যায়।

## জরাশব্দ। (বার্দ্ধক্য)

### স্ত্রীলিঙ্গ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | জরা | জরসৌ, জরে | জরসঃ, জরাঃ |
| ২য়া | জরসম্ জরাম্, | ঐ | ঐ |
| ৩য়া | জরসা, জরয়া, | জরাভ্যাম্ | জরাভিঃ |
| ৪র্থী | জরসে, জরায়ৈ, | ঐ | জরাভ্যঃ |
| ৫মী | জরসঃ, জরায়াঃ, | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | জরসোঃ, জরয়োঃ, | জরসাম্ জরাণাম্ |
| ৭মী | জরসি, জরায়াম্ | ঐ | জরাসু |
| সম্বো | জরে | জরসৌ, জরে, | জরসঃ, জরাঃ, |

## অকারান্ত দার শব্দ।

১৪১। দার শব্দের অর্থ স্ত্রী, কিন্তু ইহা পুংলিঙ্গ বহুবচনান্ত, ইহার এক বচন দ্বিবচন নাই। *একটি স্ত্রী বুঝাইলেও বহুবচনের প্রয়োগ করিতে হয়। যথা, প্রথমা—দারাঃ, দ্বিতীয়া—দারান্, তৃতীয়া দারৈঃ,চতুর্থী পঞ্চমী—দারেভ্যঃ, ষষ্ঠী—দারাণাম্, সপ্তমী—দারেষু।

## অনেক শব্দ। (বহুবচনান্ত)

১মা—অনেকাঃ, ২য়া—অনেকান্, ৩য়া—অনেকৈঃ, ৪র্থী, ৫মী—অনেকেভ্যঃ, ষষ্ঠী—অনেকানাম্, ৭মী—অনেকেষু।

কেহ কেহ ইহাকে সর্ব্বনাম বলেন, কিন্তু সংক্ষিপ্তসারের

টীকাকার গোয়ীচন্দ্র সিদ্ধান্ত করিয়াছেন, ইহা সর্ব্বনাম নহে। স্ত্রীলিঙ্গে উমা শব্দের ন্যায় এবং ক্লীবলিঙ্গে ধন শব্দের ন্যায়।

## অপত্য, কলত্র, মিত্র ও অমিত্র শব্দ।

১৪২। অপত্য শব্দে পুত্র কন্যা দুই বুঝায়, কিন্তু ইহা ক্লীবলিঙ্গ। কলত্র শব্দে স্ত্রী বুঝায়, ইহাও ক্লীবলিঙ্গ। মিত্র শব্দে সুহৃৎ, ইহাও ক্লীবলিঙ্গ। ইহারা ধন শব্দের ন্যায়। মিত্র শব্দে সূর্য্যও বুঝায়, তখন পুংলিঙ্গ। অমিত্র শব্দে শত্রু, ইহা পুংলিঙ্গ। ইহারা অকারান্ত পুংলিঙ্গের ন্যায়।

## প্রাণ ও অসু শব্দ।

১৪৩। প্রাণ শব্দ পুংলিঙ্গ বহুবচনান্ত। পুংলিঙ্গ অকারান্তের ন্যায়। অসু শব্দেও প্রাণ বুঝায়। ইহা পুংলিঙ্গ বহুবচনান্ত। উকারান্ত পুংলিঙ্গ বায়ু শব্দের ন্যায়।

## দম্পতি শব্দ।

১৪৪। দম্পতি শব্দ পুংলিঙ্গ দ্বিবচনান্ত। ইহার অর্থ স্ত্রী-পুরুষ। ১মা. ২য়া—দম্পতী, ৩য়া, ৪র্থী, ৫মী—দম্পতিভ্যাম্, ৬ষ্ঠী, ৭মী—দম্পত্যোঃ।

## সমা, বর্ষা ও সিকতা শব্দ।

১৪৫। ইহারা স্ত্রীলিঙ্গ বহুবচনান্ত। উমা শব্দের ন্যায়। সমা শব্দের অর্থ বৎসর, বর্ষা শব্দে বর্ষাকাল এবং সিকতা শব্দে বালুকা।

## গৃহ শব্দ। (গৃহ ও স্ত্রী)

১৪৬। গৃহ শব্দ ক্লীবলিঙ্গ, ধন শব্দের ন্যায়। ইহা

পুংলিঙ্গও হয়। তখন কেবল বহুবচনান্ত। যথা—গৃহাঃ, গৃহান্, গৃহৈঃ, গৃহেভ্যঃ, গৃহেভ্যঃ, গৃহাণাম্, গৃহেষু।

---

## ব্যঞ্জনান্ত পুংলিঙ্গ শব্দ।

১৭৪। ব্যঞ্জনান্ত শব্দের উত্তর সি বিভক্তির লোপ হয়। ব্যঞ্জনাদি বিভক্তি পরে চকারান্ত ও জকারান্তের চ্ ও জ স্থানে ক্ হয়। সম্রাজ্ প্রভৃতি কয়েকটির জ্ স্থানে ট্ হয়। এবং বিভক্তির ভ পরে পদমধ্যস্থিত ব্যঞ্জনবর্ণ পদান্তবৎ গণ্য হয়। অতএব ঐ ভ পরে সন্ধিসূত্রানুসারে ক্ স্থানে গ্, চ্ স্থানে জ্, ট্ স্থানে ড্, ত্ স্থানে দ্ ও প্ স্থানে ব্ হয়।

### চ্কারান্ত—বারিমুচ্ শব্দ। (মেঘ)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | বারিমুক্ | বারিমুচৌ | বারিমুচঃ |
| ২য়া | বারিমুচম্ | ,, | ,, |
| ৩য়া | বারিমুচা | বারিমুগ্ভ্যাম্ | বারিমুগ্ভিঃ |
| ৪র্থী | বারিমুচে | ,, | বারিমুগ্ভ্যঃ |
| ৫মী | বারিমুচঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | বারিমুচোঃ | বারিমুচাম্ |
| ৭মী | বারিমুচি | ,, | বারিমুক্ষু |
| সম্বোধন | বারিমুক্ | বারিমুচৌ | বারিমুচঃ |

প্রাচ্, প্রত্যচ্ ; তির্য্যচ্ উদচ্ প্রভৃতি কয়েকটি ভিন্ন সমুদয় চকারান্ত শব্দের এই রূপ। প্রাচ্ প্রভৃতির রূপ নিম্নে প্রদর্শিত হইল :—

প্রাচ্ শব্দ। ( পূর্ব্বকাল, পূর্ব্বদেশ )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | প্রাঙ্ | প্রাঞ্চৌ | প্রাঞ্চঃ |
| ২য়া | প্রাঞ্চম্ | ঐ | ঐ |

আর আর বিভক্তিতে বারিমুচ্ শব্দের তুল্য।

প্রত্যচ্ শব্দ। ( পশ্চাদ্বর্ত্তী, পশ্চিম দেশীয় )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | প্রত্যঙ্ | প্রত্যঞ্চৌ | প্রত্যঞ্চঃ |
| ২য়া | প্রত্যঞ্চম্ | ,, | প্রতীচঃ |
| ৩য়া | প্রতীচা | প্রত্যগ্ভ্যাম্ | প্রত্যগ্ভিঃ |

ইত্যাদি প্রাচ্ শব্দের ন্যায়। প্রতীচে, প্রতীচঃ ইত্যাদি।

তির্য্যচ্ শব্দ। ( বক্রগামী, পশু, পক্ষী )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | তির্য্যঙ্ | তির্য্যঞ্চৌ | তির্য্যঞ্চঃ |
| ২য়া | তির্য্যঞ্চম্ | ,, | তিরশ্চঃ |
| ৩য়া | তিরশ্চা | তির্য্যগ্ভ্যাম্ | তির্য্যগ্ভিঃ |

ইত্যাদি প্রাচ্ শব্দের ন্যায়। তিরশ্চে, তিরশ্চঃ ইত্যাদি।

উদচ্ শব্দ। [ উত্তরাভিমুখ ]

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | উদঙ্ | উদঞ্চৌ | উদঞ্চঃ |
| ২য়া | উদঞ্চম্ | ” | উদীচঃ |
| ৩য়া | উদীচা | উদগ্ভ্যাম্ | উদগ্ভিঃ |

ইত্যাদি প্রাচ্ শব্দের ন্যায়। উদীচে, উদীচঃ ইত্যাদি।

জ্‌কারান্ত—ভিষজ্ শব্দ। (বৈদ্য)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | ভিষক্ | ভিষজৌ | ভিষজঃ |
| ২য়া | ভিষজম্ | ” | ” |
| ৩য়া | ভিষজা | ভিষগ্ভ্যাম্ | ভিষগ্ভিঃ |
| ৪র্থী | ভিষজে | ” | ভিষগ্ভ্যঃ |
| ৫মী | ভিষজঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | ভিষজোঃ | ভিষজাম্ |
| ৭মী | ভিষজি | ” | ভিষক্ষু |
| সম্বো | ভিষক্ | ভিষজৌ | ভিষজঃ |

সম্রাজ্, দেবরাজ্, বিরাজ্, পরিব্রাজ্, বিশ্বসৃজ্ প্রভৃতি কয়েকটি ভিন্ন, বণিজ্ প্রভৃতি সমুদয় জকারান্ত শব্দ এইরূপ।

জ্‌কারান্ত—দেবরাজ্ শব্দ। ( ইন্দ্র )

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | দেবরাট্ | দেবরাজৌ | দেবরাজঃ |
| ২য়া | দেবরাজম্ | ” | দেবরাজঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৩য়া | দেবরাজা | দেবরাড়্ভ্যাম্ | দেবরাড়্ভিঃ |
| ৪র্থী | দেবরাজে | ” | দেবরাড়্ভ্যঃ |
| ৫মী | দেবরাজঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | দেবরাজোঃ | দেবরাজাম্ |
| ৭মী | দেবরাজি | ” | দেবরাট্সু |
| সম্বো | দেবরাট্ | দেবরাজৌ | দেবরাজঃ |

অকারান্ত দেবরাজ শব্দও আছে, তাহার অর্থও ইন্দ্র। উহা পুংলিঙ্গ অকারান্তের ন্যায়। সম্রাজ্, বিরাজ্, পরিব্রাজ্ বিশ্বসৃজ্ প্রভৃতি এইরূপ।

## ত্কারান্ত—পরভৃৎ শব্দ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | পরভৃৎ | পরভৃতৌ | পরভৃতঃ |
| ২য়া | পরভৃতম্ | ” | ” |
| ৩য়া | পরভৃতা | পরভৃদ্ভ্যাম্ | পরভৃদ্ভিঃ |
| ৪র্থী | পরভৃতে | ” | পরভৃদ্ভ্যঃ |
| ৫মী | পরভৃতঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | পরভৃতোঃ | পরভৃতাম্ |
| ৭মী | পরভৃতি | ” | পরভৃৎসু |
| সম্বো | পরভৃৎ | পরভৃতৌ | পরভৃতঃ |

অৎ, শতৃ, মৎ, বৎ, তবৎ প্রত্যয়ান্ত ও মহৎ শব্দ ভিন্ন সমুদয় তকারান্ত শব্দ এইরূপ।

১৪৮। শতৃ ও অৎ প্রত্যয় একই। শতৃ প্রত্যয়ের শ্ ও ঋ ইৎ যাইয়া অৎ ভাগ অবশিষ্ট থাকে। অৎ, স্যৎ, মৎ, বৎ, তবৎ প্রত্যয়ান্ত ও মহৎ শব্দের সি ঔ জস্ অম্ ভিন্ন বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়। অৎ প্রত্যয়ান্ত দ্বিবিধ, কতকগুলির ঐ সকল বিভক্তিতে ন আগম হয়, আর জাগ্রৎ, শাসৎ, দদৎ, দধৎ বিভ্রৎ প্রভৃতি কতকগুলির উত্তর ন আগম হয় না। যাহাদের উত্তর ন আগম হয় না, তাহারা সমস্ত বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়। অৎ, স্যৎ, মৎ, বৎ, তবৎ প্রত্যয়ান্ত ও মহৎ শব্দের সি বিভক্তিতে ত স্থানে ন হয় এবং ঔ জস্ অম্ বিভক্তিতে তকারের পূর্ব্বে ন আগম হয়। ত স্থানে ন হইলে বৎ, মৎ, তবৎ প্রত্যয়ান্ত শব্দের নকারের পূর্ব্ববর্ত্তী অকার আকার হয় এবং মহৎ শব্দের ত স্থানে ন, বা তকারের পূর্ব্বে ন হইলে অকার স্থানে আকার হয়। অৎ ও স্যৎ প্রত্যয়ান্ত শব্দের অকার স্থানে আকার হয় না। কেবল তুমি অর্থে ভবৎ শব্দের সি বিভক্তিতে অকার স্থানে আকার হয়।

অৎ প্রত্যয়ান্ত—গচ্ছৎ শব্দ।

( যে যাইতেছে )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | গচ্ছন্ | গচ্ছন্তৌ | গচ্ছন্তঃ |
| ২য়া | গচ্ছন্তম্ | ” | গচ্ছতঃ |
| সম্বো | গচ্ছন্ | ” | গচ্ছন্তঃ |

আর আর বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়।

## অৎ প্রত্যয়ান্ত—জাগ্রৎ শব্দ

(যে জাগিতেছে)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | জাগ্রৎ | জাগ্রতৌ | জাগ্রতঃ |

সমস্তই পরভৃৎ শব্দের ন্যায়।

## স্যৎ প্রত্যয়ান্ত—যাস্যৎ শব্দ।

( যে যাবে )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | যাস্যন্ | যাস্যন্তৌ | যাস্যন্তঃ |
| ২য়া | যাস্যন্তম্ | „ | যাস্যতঃ |
| সম্বো | যাস্যন্ | „ | যাস্যন্তঃ |

আর আর বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়।

## মৎ প্রত্যয়ান্ত—শ্রীমৎ শব্দ।

( যার শ্রী আছে )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | শ্রীমান্ | শ্রীমন্তৌ | শ্রীমন্তঃ |
| ২য়া | শ্রীমন্তম্ | „ | শ্রীমতঃ |
| সম্বো | শ্রীমন্ | „ | শ্রীমন্তঃ |

আর আর বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়।

## বৎ প্রত্যয়ান্ত ভগবৎ শব্দ ( ভগবান্ )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | ভগবান্ | ভগবন্তৌ | ভগবন্তঃ |
| ২য়া | ভগবন্তম্ | ” | ভগবতঃ |
| সম্বো | ভগবন্ | ” | ভগবন্তঃ |

আর আর বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়।

## ক্তবৎ প্রত্যয়ান্ত-জিতবৎ শব্দ।

### ( যে জয়ী হইয়াছে )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | জিতবান্ | জিতবন্তৌ | জিতবন্তঃ |
| ২য়া | জিতবন্তম্ | ” | জিতবতঃ |
| সম্বো | জিতবন্ | ” | জিতবন্তঃ |

আর আর বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়।

## মহৎ শব্দ ( প্রধান )

| | একবচন্ | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | মহান্ | মহান্তৌ | মহান্তঃ |
| ২য়া | মহান্তম্ | ” | মহতঃ |
| সম্বো | মহন্ | ” | মহান্তঃ |

আর আর বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়।

## তুমি অর্থে ভবৎ শব্দ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | ভবান্ | ভবন্তৌ | ভবন্তঃ |
| ২য়া | ভবন্তম্ | ,, | ভবতঃ |
| সম্বো | ভবন্ | ,, | ভবন্তঃ |

আর আর বিভক্তিতে পরভৃৎ শব্দের ন্যায়।

১৪৯। সি ও সু বিভক্তি পরে দকারান্ত শব্দের দ্ স্থানে ৎ হয়।

## দ্কারান্ত পদ্ শব্দ ( পা )।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | পৎ | পদৌ | পদঃ |
| ২য়া | পদম্ | ,, | ,, |
| ৩য়া | পদা | পদ্ভ্যাম্ | পদ্ভিঃ |
| ৪র্থী | পদে | ,, | পদ্ভ্যঃ |
| ৫মী | পদঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | পদোঃ | পদাম্ |
| ৭মী | পদি | ,, | পৎসু |
| সম্বো | পৎ | পদৌ | পদঃ |

সুহৃদ্, নিরাপদ্ প্রভৃতি সমুদয় দকারান্ত এইরূপ।

১৫০। ন্ কারান্ত শব্দ ত্রিবিধ। ইন্ ভাগান্ত, অন্ ভাগান্ত ও হন্ ভাগান্ত। ইন্ ভাগান্ত গুণিন্, স্বামিন্, মেধাবিন্ ইত্যাদি। অন্ ভাগান্ত দ্বিবিধ, রাজন্, লঘিমন্, গরিমন্, প্রেমন্ প্রভৃতি এবং

ম ও ব সংযুক্ত আত্মন্, ব্রহ্মন্, যজ্বন্, অর্ব্বন্ প্রভৃতি। হন্ ভাগান্ত বৃত্রহন্, ব্রহ্মহন্, গোহন্ ইত্যাদি।

১৫১। ইন্ ভাগান্ত শব্দের সম্বোধন ভিন্ন সি বিভক্তিতে ইন্ স্থানে ঈ হয় এবং সম্বোধনের সি ভিন্ন ব্যঞ্জনাদি বিভক্তিতে ন লোপ হয়।

### ইন্ ভাগান্ত-স্বামিন্ শব্দ ( পতি )।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | স্বামী | স্বামিনৌ | স্বামিনঃ |
| ২য়া | স্বামিনম্ | ” | ” |
| ৩য়া | স্বামিনা | স্বামিভ্যাম্ | স্বামিভিঃ |
| ৪র্থী | স্বামিনে | ” | স্বামিভ্যঃ |
| ৫মী | স্বামিনঃ | ,, | ” |
| ৬ষ্ঠী | স্বামিনঃ | স্বামিনোঃ | স্বামিনাম্ |
| ৭মী | স্বামিনি | ” | স্বামিষু |
| সম্বোধন | স্বামিন্ | স্বামিনৌ | স্বামিনঃ |

পথিন্ মথিন্ ঋভুক্ষিন্ ভিন্ন সমুদয় ইন্ ভাগান্ত এইরূপ। পথিন্ প্রভৃতির নিম্ন লিখিত মত রূপ হয়।

### পথিন্ শব্দ ( পথ )।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | পন্থাঃ | পন্থানৌ | পন্থানঃ |
| ২য়া | পন্থানম্ | ,, | পথঃ |
| ৩য়া | পথা | পথিভ্যাম্ | পথিভিঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৪র্থী | পথে | ,, | পথিভ্যঃ |
| ৫মী | পথঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | পথোঃ | পথাম্ |
| ৭মী | পথি | ,, | পথিষু |
| সম্বোধন | পন্থাঃ | পন্থানৌ | পন্থানঃ |

মথিন্ ও ঋভুক্ষিন্ এইরূপ। মথিন্—মন্থাঃ, মন্থানৌ, মন্থানঃ। ঋভুক্ষিন্—ঋভুক্ষাঃ, ঋভুক্ষাণৌ, ঋভুক্ষাণঃ, ঋভুক্ষাণম্, ঋভুক্ষাণৌ, ঋভুক্ষঃ। অশ্বিন্ শব্দ দ্বিবচনান্ত।

১৫২। সি ঔ জস্ অম্ পরে অন্ ভাগান্ত শব্দের অকার আকার হয়, সি প্রভৃতি ব্যঞ্জনের বিভক্তি পরে ন লোপ হয়, শস্ আদি স্বরের বিভক্তি পরে অন্ ভাগের অকারের লোপ হয়, ঙি পরে বিকল্পে অকারের লোপ হয়। কিন্তু ম সংযুক্ত ও ব সংযুক্ত অন্ ভাগান্ত শব্দের স্বরের বিভক্তি পরে অকারের লোপ হয় না।

## অন্ ভাগান্ত রাজন্ শব্দ ( রাজা )।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | রাজা | রাজানৌ | রাজানঃ |
| ২য়া | রাজানম্ | ,, | রাজ্ঞঃ (১) |

(১) রাজন্ শব্দ, অন্‌ভাগের অকারের লোপ হইল, রাজ্ ন্ হইল, সন্ধিসূত্রানুসারে ন্ স্থানে ঞ্ হইল, জ্ ও ঞ=জ্ঞ হইল। সন্ধির সম্ভাবনা না থাকিলে ঞ হইবেনা, যথা, লঘিমন্ শব্দ, অন্‌ভাগের অকারের লোপ হইল, লঘিম্ন হইল। এইরূপ গরিম্ন, প্রেম্ন ইত্যাদি।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৩য়া | রাজ্ঞা | রাজভ্যাম্ | রাজভিঃ |
| ৪র্থী | রাজ্ঞে | ,, | রাজভ্যঃ |
| ৫মী | রাজ্ঞঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | রাজ্ঞোঃ | রাজ্ঞাম্ |
| ৭মী | রাজ্ঞি ও রাজনি, | ,, | রাজসু |
| সম্বোধন | রাজন্ | রাজানৌ | রাজানঃ |

ম সংযুক্ত ও ব সংযুক্ত ভিন্ন সমুদয় অন্ ভাগান্ত শব্দের এই রূপ। কেবল শ্বন্, যুবন্ ও মঘবন্ শব্দ অন্যরূপ, তাহা পরে প্রদর্শিত হইবে।

## ম সংযুক্ত ব্রহ্মন্ শব্দ ( ব্রহ্মা )।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | ব্রহ্মা | ব্রহ্মাণৌ | ব্রহ্মাণঃ |
| ২য়া | ব্রহ্মাণম্ | ,, | ব্রহ্মণঃ |
| ৩য়া | ব্রহ্মণা | ব্রহ্মভ্যাম্ | ব্রহ্মভিঃ |
| ৪র্থী | ব্রহ্মণে | ,, | ব্রহ্মভ্যঃ |
| ৫মী | ব্রহ্মণঃ | ,, | ,, |
| ৬ষ্ঠী | ,, | ব্রহ্মণোঃ | ব্রহ্মণাম্ |
| ৭মী | ব্রহ্মণি | ,, | ব্রহ্মসু |
| সম্বো | ব্রহ্মন্ | ব্রহ্মাণৌ | ব্রহ্মাণঃ |

এইরূপ আত্মন্, যজ্বন্ প্রভৃতি।

১৫৩। সি পরে হন্ ভাগান্ত শব্দের অকার আকার হয়, সম্বোধনের সি পরে হয় না। শস্ প্রভৃতি স্বরাদি বিভক্তি পরে হন্ স্থানে ঘ্ন্ হয়, ঙি পরে বিকল্পে। ঘ্নর ন মূর্দ্ধন্য হয় না এবং সম্বোধনের সি ভিন্ন ব্যঞ্জনাদি বিভক্তি পরে ন লোপ হয়।

## হন্ ভাগান্ত বৃত্রহন্ শব্দ। (ইন্দ্র)

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | বৃত্রহা | বৃত্রহণৌ | বৃত্রহণঃ |
| ২য়া | বৃত্রহণম্ | ,, | বৃত্রঘ্নঃ |
| ৩য়া | বৃত্রঘ্না | বৃত্রহভ্যাম্ | বৃত্রহভিঃ |
| ৪র্থী | বৃত্রঘ্নে | ,, | বৃত্রহভ্যঃ |
| ৫মী | বৃত্রঘ্নঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | বৃত্রঘ্নোঃ | বৃত্রঘ্নাম্ |
| ৭মী | বৃত্রঘ্নিওবৃত্রহণি, | ,, | বৃত্রহসু |
| সম্বো | বৃত্রহন্ | বৃত্রহণৌ | বৃত্রহণঃ |

সমুদয় হন্ ভাগান্ত শব্দ বৃত্রহন্ শব্দের ন্যায়।

## শ্বন্, যুবন্ ও মঘবন্ শব্দ (কুক্কুর, যুবা ও ইন্দ্র)।

১৫৪। এই তিনটি শব্দ একরূপ। ইহারা ব্রহ্মন্ শব্দের ন্যায়, কেবল শস্ প্রভৃতি স্বরের বিভক্তিতে ইহাদের ব স্থানে উ হয়। শ্বন্ শব্দ ব স্থানে উ হইয়া শুন্ হয়, যুবন্ ব স্থানে উ হইয়া, দুই উকারে দীর্ঘ হইয়া, যূন্ হয় এবং মঘবন্ ব স্থানে উ হইয়া ঘএর অকারে ও উকারে মিলিয়া ও হইয়া মঘোন হয়। যথাঃ—

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | ব্রহ্মন্ = ব্রহ্মা | ব্রহ্মাণৌ | ব্রহ্মাণঃ |
| | শ্বন্ = শ্বা | শ্বানৌ | শ্বানঃ |
| | যুবন্ = যুবা | যুবানৌ | যুবানঃ |
| | মঘবন্ = মঘবা | মঘবানৌ | মঘবানঃ |
| ২য়া, | ব্রহ্মন্ = ব্রহ্মাণম্ | ব্রহ্মাণৌ | ব্রহ্মণঃ |
| | শ্বন্ = শ্বানম্ | শ্বানৌ | শুনঃ |
| | যুবন্ = যুবানম্ | যুবানৌ | যূনঃ |
| | মঘবন্ = মঘবানম্ | মঘবানৌ | মঘোনঃ |
| ৩য়া | ব্রহ্মন্ = ব্রহ্মণা | ব্রহ্মভ্যাম্ | ব্রহ্মভিঃ |
| | শ্বন্ = শুনা | শ্বভ্যাম্ | শ্বভিঃ |
| | যুবন্ = যূনা | যুবভ্যাম্ | যুবভিঃ |
| | মঘবন্ = মঘোনা | মঘবভ্যাম্ | মঘবভিঃ |
| ৪র্থী | ব্রহ্মন্ = ব্রহ্মণে | ব্রহ্মভ্যাম্ | ব্রহ্মভ্যঃ |
| | শ্বন্ = শুনে | শ্বভ্যাম্ | শ্বভ্যঃ |
| | যুবন্ = যূনে | যুবভ্যাম্ | যুবভ্যঃ |
| | মঘবন্ = মঘোনে | মঘবভ্যাম্ | মঘবভ্যঃ |
| ৫মী | ব্রহ্মন্ = ব্রহ্মণঃ | ব্রহ্মভ্যাম্ | ব্রহ্মভ্যঃ |
| | শ্বন্ = শুনঃ | শ্বভ্যাম্ | শ্বভ্যঃ |
| | যুবন্ = যূনঃ | যুবভ্যাম্ | যুবভ্যঃ |
| | মঘবন্ = মঘোনঃ | মঘবভ্যাম্ | মঘবভ্যঃ |
| ৬ষ্ঠী | ব্রহ্মন্ = ব্রহ্মণঃ | ব্রহ্মণোঃ | ব্রহ্মণাম্ |
| | শ্বন = শুনঃ | শুনোঃ | শুনাম্ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
| --- | --- | --- | --- |
| | যুবন্ = যূনঃ | যূনোঃ | যূনাম্ |
| | মঘবন্ = মঘোনঃ | মঘোনোঃ | মঘোনাম |
| ৭মী | ব্রহ্মন্ = ব্রহ্মণি | ব্রহ্মণোঃ | ব্রহ্মসু |
| | শ্বন্ = শুনি | শুনোঃ | শ্বসু |
| | যুবন্ = যূনি | যূনোঃ | যুবসু |
| | মঘবন্ = মঘোনি | মঘোনোঃ | মঘবসু |
| সম্বো | ব্রহ্মন্ = ব্রহ্মন্ | ব্রহ্মাণৌ | ব্রহ্মাণঃ |
| | শ্বন্ = শ্বন্ | শ্বানৌ | শ্বানঃ |
| | যুবন্ = যুবন্ | যুবানৌ | যুবানঃ |
| | মঘবন্ = মঘবন্ | মঘবানৌ | মঘবানঃ |

পক্ষে মঘবন্ শব্দের ন স্থানে ৎ হইয়া মঘবৎ শব্দ হয়, এবং শ্রীমৎ শব্দের ন্যায় রূপ হয়। মঘবান্ মঘবন্তৌ ইত্যাদি।

## শকারান্ত ঈদৃশ্ ও বিশ্ শব্দ।

(এইরূপও বৈশ্য)

১৫৫। শকারান্ত শব্দ দ্বিবিধ। ব্যঞ্জনাদি বিভক্তি পরে কতকগুলির শ স্থানে ক্ হয় এবং কতকগুলির ট্ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
| --- | --- | --- | --- |
| ১মা | ঈদক্ | ঈদৃশৌ | ঈদৃশঃ |
| | বিট্ | বিশৌ | বিশঃ |
| ২য়া | ঈদৃশম্ | ঈদৃশৌ | ঈদৃশঃ |
| | বিশম্ | বিশৌ | বিশঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৩য়া | ঈদৃশা | ঈদৃগ্ভ্যাম্ | ঈদৃগ্ভিঃ |
| | বিশা | বিড়্ভ্যাম্ | বিড়্ভিঃ |

ইত্যাদি। কেবল সপ্তমীতে—

| | | | |
|---|---|---|---|
| ৭মী | ঈদৃশি | ঈদৃশোঃ | ঈদৃক্ষু |
| | বিশি | বিশোঃ | বিট্সু |
| সম্বো | ঈদৃক্ | | |
| | বিট্ ইত্যাদি। | | |

যাদৃশ্, তাদৃশ্, অমূদৃশ্, সদৃশ্, সুদৃশ্, স্পৃশ্, মর্ম্মস্পৃশ্ প্রভৃতি ঈদৃশ্ শব্দের ন্যায়। বিশ্ শব্দের ন্যায় পুংলিঙ্গ শব্দ পাওয়া যায় না। মূর্দ্ধন্য ষকারান্ত দ্বিষ্ শব্দ বিশ্ শব্দের তুল্য। দ্বিষ্ শব্দে শত্রু বুঝায়। দ্বিট্ দ্বিষৌ দ্বিষঃ ইত্যাদি।

## স্‌কারান্ত চন্দ্রমস্ শব্দ (চন্দ্র)।

১৫৬। দন্ত্য সকারান্ত শব্দ অস্ ইস্ বস্ ঈয়স্ ও স্‌কারান্ত এই পঞ্চবিধ। অস্‌ভাগান্ত শব্দের সি বিভক্তি পরে অকার আকার হয়, ব্যঞ্জনাদি বিভক্তি পরে স স্থানে বিসর্গ হয় এবং ভ পরে বিসর্গ স্থানে ওকার হয়।

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | চন্দ্রমাঃ | চন্দ্রমসৌ | চন্দ্রমসঃ |
| ২য়া | চন্দ্রমসম্ | ” | ” |
| ৩য়া | চন্দ্রমসা | চন্দ্রমোভ্যাম্ | চন্দ্রমোভিঃ |
| ৪র্থী | চন্দ্রমসে | ” | চন্দ্রমোভ্যঃ |

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ৫মী | চন্দ্রমসঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | চন্দ্রমসোঃ | চন্দ্রমসাম্ |
| ৭মী | চন্দ্রমসি | ” | চন্দ্রমঃসু |
| সম্বো | চন্দ্রমঃ | চন্দ্রমসৌ | চন্দ্রমসঃ |

আশিস্, বিদ্বস্, জগ্মিবস্, লঘীয়স্, দোস্ ও পুম্‌স প্রভৃতি ভিন্ন, বেধস্, প্রচেতস্ দিবৌকস্ প্রভৃতি চন্দ্রমস্ শব্দের ন্যায়।

দোস্ ( ষ্ ) (বাহু) ও আশিস্ শব্দ (আশীর্ব্বাদ)

১৫৭। দোস্ ও আশিস্ শব্দ এক প্রকার। ব্যঞ্জনের বিভক্তি পরে উভয়েরই স স্থানে বিসর্গ হয়। আশিস্ শব্দের কেবল বিসর্গের পূর্ব্ববর্ত্তী হ্রস্ব ই দীর্ঘ হয়। আশিস্ শব্দ স্ত্রীলিঙ্গ।

| | | এক | দ্বি | বহু |
|---|---|---|---|---|
| দোস্ = | ১মা | দোঃ | দোষৌ | দোষঃ |
| আশিস্ | | আশীঃ | আশিষৌ | আশিষঃ |
| | ২য়া | দোষম্ | দোষৌ | দোষঃ |
| | | আশিষম্ | আশিষৌ | আশিষঃ |
| | ৩য়া | দোষা | দোর্ভ্যাম্ | দোর্ভিঃ |
| | | আশিষা | আশীর্ভ্যাম্ | আশীর্ভিঃ |
| | ৪র্থী | দোষে | দোর্ভ্যাম্ | দোর্ভ্যঃ |
| | | আশিষে | আশীর্ভ্যাম্ | আশীর্ভ্যঃ |
| | ৫মী | দোষঃ | দোর্ভ্যাম্ | দোর্ভ্যঃ |
| | | আশিষঃ | আশীর্ভ্যাম্ | আশীর্ভ্যঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৬ষ্ঠী | দোষঃ | দোষোঃ | দোষাম্ |
| | আশিষঃ* | আশিষোঃ | আশিষাম্ |
| ৭মী | দোষি | দোষোঃ | দোঃষু |
| | আশিষি | আশিষোঃ | আশীঃষু |
| সম্বো | দোঃ | দোষৌ | দোষঃ |
| | আশীঃ | আশিষৌ | আশিষঃ |

## বিদ্বস্ (বিদ্বান্) ও জগ্মিবস্ (যে গিয়াছে)।

১৫৮। বিদ্বস্ ও জগ্মিবস্ এক প্রকার। উভয়েরই এবং লঘীয়স্ শব্দের, সি পরে অস্ স্থানে আন্ এবং ঐ জস্ অম্ পরে, অ স্থানে আন্ হয়। শস্ আদি স্বর পরে বস্ স্থানে উষ্ ও স্থ পরে বসের স্ স্থানে ৎ হয়। জগ্মিবস্ শব্দের ইকার সহিত বস্ স্থানে উষ্ হয়। সম্বোধনের সি পরে থাকিলে সকলেরই অন্ হয়।

| | | | |
|---|---|---|---|
| ১মা | বিদ্বস্ = বিদ্বান্ | বিদ্বাংসৌ | বিদ্বাংসঃ |
| | জগ্মিবস্ = জগ্মিবান্ | জগ্মিবাংসৌ | জগ্মিবাংসঃ |
| ২য়া | বিদ্বস্ = বিদ্বাংসম্ | বিদ্বাংসৌ | বিদুষঃ |
| | জগ্মিবস্ = জগ্মিবাংসম্ | জগ্মিবাংসৌ | জগ্মুষঃ |
| ৩য়া | বিদ্বস্ = বিদুষা | বিদ্বদ্ভ্যাম্ | বিদ্বদ্ভিঃ |
| | জগ্মিবস্ = জগ্মুষা | জগ্মিবদ্ভ্যাম্ | জগ্মিবদ্ভিঃ |
| * | * | * | * |
| ৭মী | বিদ্বস্ = বিদুষি | বিদুষোঃ | বিদ্বৎসু |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৭মী | জগ্মিবস্=জগ্মুষি | জগ্মুষোঃ | জগ্মিবৎসু |

সম্বো বিদ্বন্ ও জগ্মিবন্ ইত্যাদি।

## লঘীয়স্ শব্দ (লঘুতর)।

১৫৯। ভ ও সু পরে লঘীয়স্ শব্দের স্ স্থানে বিসর্গ হয়।

| | | | |
|---|---|---|---|
| ১মা | লঘীয়ান্ | লঘীয়াংসৌ | লঘীয়াংসঃ |
| ২য়া | লঘীয়াংসম্ | ” | লঘীয়সঃ |
| ৩য়া | লঘীয়সা | লঘীয়োভ্যাম্ | লঘীয়োভিঃ |
| ৪র্থী | লঘীয়সে | ” | লঘীয়োভ্যঃ |
| ৫মী | লঘীয়সঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | লঘীয়সোঃ | লঘীয়সাম্ |
| ৭মী | লঘীয়সি | ” | লঘীয়ঃসু |
| সম্বো | লঘীয়ন্ | লঘীয়াংসৌ | লঘীয়াংসঃ |

সমুদয় ইয়স্ প্রত্যয়ান্ত শব্দের এইরূপ।

## উশনস্ (শুক্র) ও পুম্স্ শব্দ। (পুরুষ)

১৬০। উশনস্ শব্দ চন্দ্রমস্ শব্দের ন্যায়। কেবল সি তে উশনা ও সম্বোধনের সি তে উশন, উশনঃ উশনন্ হয়। সি পরে পুম্স্ শব্দের স স্থানে এবং অনডুহ্ শব্দের হ স্থানে আন্, সম্বোধনের সি পরে অন্ হয়। অম্ জস্ ঔ পরে পুম্স্ শব্দের সকারের পূর্ব্বে আন্ এবং অনডুহ্ শব্দের হ কারের পূর্ব্বে আ হয়। এবং ভ ও সু পরে পুম্স্ শব্দের

সকারের লোপ হয় ও অনডুহ্ শব্দের হ স্থানে ৎ হয়। সি ও সু পরে তুরাসাহ্ প্রভৃতির হ স্থানে ট্ ও ভ পরে ড্ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | পুমান্ | পুমাংসৌ | পুমাংসঃ |
| ২য়া | পুমাংসম্ | „ | পুংসঃ |
| সম্বোধন | পুমন্ ইত্যাদি। | | |

অনুডুহ্ শব্দ ( বৃষভ )

| | | | |
|---|---|---|---|
| ১মা | অনড্বান্ | অনড্বাহৌ | অনড্বাহঃ |
| ২য়া | অনড্বাহম্ | „ | অনডুহঃ |
| ৩য়া | অনডুহা | অনডুদ্ভ্যাম্ | অনডুদ্ভিঃ |
| সম্বোধন | অনড্বন্ | ইত্যাদি। | |

তুরাসাহ্ শব্দ। ( ইন্দ্র )

| | | | |
|---|---|---|---|
| ১মা | তুরাষাট্ | তুরাসাহৌ | তুরাসাহঃ |
| ২য়া | তুরাসাহম্ | „ | „ |
| ৩য়া | তুরাসাহা | তুরাষাড্ভ্যাম্ | তুরাষাড্ভিঃ |
| সম্বোধন | তুরাষাট্ | ইত্যাদি। | |

---

# ব্যঞ্জনান্ত স্ত্রীলিঙ্গ শব্দ।

১৬১। ব্যঞ্জনান্ত শব্দের মধ্যে চকারান্ত প্রাচ্ প্রত্যচ্, তির্য্যচ্, উদচ্ প্রভৃতি, জকারান্ত সম্রাজ্ দেবরাজ প্রভৃতি, শতৃ প্রত্যয়ান্ত জাগ্রৎ, শাসৎ, দদৎ, দধৎ, বিভ্রৎ, গচ্ছৎ,

প্রভৃতি, স্যতৃ প্রত্যয়ান্ত ভবিষ্যৎ প্রভৃতি, মৎ বৎ প্রত্যয়ান্ত শ্রীমৎ প্রভৃতি, তবৎ প্রত্যয়ান্ত কৃতবৎ প্রভৃতি, অন্ ভাগান্ত রাজন্ প্রভৃতি, ইন্ ভাগান্ত কামিন্, প্রভৃতি, বিন্‌ভাগান্ত মেধাবিন্ মায়াবিন্ প্রভৃতি, বস্ প্রত্যয়ান্ত বিদ্বস্ প্রভৃতি, এবং ঈয়স্ প্রত্যয়ান্ত লঘীয়স্, প্রেয়স্ প্রভৃতি, স্ত্রীলিঙ্গে ঈপ্ প্রত্যয়ান্ত হইয়া, প্রাচী, প্রতীচী, তিরশ্চী, উদীচী, সম্রাজী, দেবরাজী জাগ্রতী শাসতী, দদতী, দধতী, বিভ্রতী, গচ্ছন্তী, নৃত্যন্তী, ভবিষ্যন্তী গমিষ্যন্তী, শ্রীমতী, ধনবতী, কৃতবতী, রাজ্ঞী, কামিনী, যামিনী, মেধাবিনী, মায়াবিনী, বিদুষী, লঘীয়সী, প্রেয়সী প্রভৃতি দীর্ঘ ঈকারান্ত হয় এবং গৌরী শব্দের ন্যায় হয়। অবশিষ্ট ব্যঞ্জনান্ত স্ত্রীলিঙ্গ শব্দ, ব্যঞ্জনান্ত পুং-লিঙ্গের ন্যায়। স্ত্রীলিঙ্গ নিবন্ধন তাহাদের কোনও রূপ-বৈলক্ষণ্য হয় না। কেবল কয়েকটির স্ত্রীলিঙ্গ ঘটিত রূপের বৈলক্ষণ্য হইয়া থাকে। নিম্নে সে সকল বিবৃত হইতেছে।

চকারান্ত, বাচ্, ত্বচ্ প্রভৃতি পুংলিঙ্গ বারিমুচ্ শব্দের তুল্য।

জকারান্ত স্রজ্ রুজ্ প্রভৃতি ভিষজ্ শব্দের তুল্য।

তকারান্ত সরিৎ, যোষিৎ প্রভৃতি পরভৃৎ শব্দের তুল্য।

দকারান্ত আপদ্, শরদ্ প্রভৃতি পদ্ শব্দের তুল্য।

১৬২। ধকারান্ত বীরুধ্ ক্ষুধ্ প্রভৃতি শব্দ পুংলিঙ্গ দ্ কারান্ত সুহৃদ্ বা পদ্ শব্দের ন্যায়। সুহৃদ্ শব্দের যে যে বিভক্তি পরে দ্ স্থানে ৎ হয়, বীরুধ্ শব্দেরও ধ স্থানে সেই সেই বিভক্তিতে ৎ হয়, এবং স্বরের বিভক্তি ধকারে যুক্ত হয়।

যথা, সি—বীরুৎ, ঔ—বীরুধৌ, জস্—বীরুধঃ, ভ্যাম্—বীরুদ্ভ্যাম্, ভ্যঃ—বীরুদ্ভ্যঃ, সু—বীরুৎসু। ইত্যাদি।

সীমন্, পামন্ প্রভৃতি স্ত্রীলিঙ্গ ন্‌কারান্ত শব্দ পুংলিঙ্গ রাজন্ বা লঘিমন্ শব্দের ন্যায়। কোনও ভেদ নাই।

১৬৩। প্‌কারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ অতি বিরল; কেবল অপ্ (জল) শব্দের প্রয়োগ দেখিতে পাওয়া যায়। অপ্ শব্দ বহুবচনান্ত। ইহার নিম্ন লিখিত রূপ হয়। যথা—১মা—আপঃ, ২য়া—অপঃ, ৩য়া—অদ্ভিঃ, ৪র্থী—অদ্ভ্যঃ, ৫মী—অদ্ভ্যঃ ৬ষ্ঠী—অপাম্, ৭মী—অপ্সু, সম্বোধনে—হে আপঃ!

১৬৪। ভ্‌কারান্ত ককুভ্ শব্দ (দিক্) স্ত্রীলিঙ্গ। পুংলিঙ্গ ভকারান্ত নাই। অনুষ্টুভ্, ত্রিষ্টুভ্ প্রভৃতি ককুভ্ শব্দের ন্যায়। সি ও সু পরে ককুভ্ প্রভৃতির ভ স্থানে প হয় এবং ভ পরে ব হয়। ১মা—ককুপ্ ককুভৌ ককুভঃ। ৫মী—ককুভঃ ককুব্‌ভ্যাম্ ককুব্‌ভ্যঃ ইত্যাদি।

১৬৫। রকারান্ত পুংলিঙ্গ দেখা যায় না। কেবল স্ত্রীলিঙ্গ গির্ (বাক্য) পুর্ (নগরী) ধুর্ (ভার) এই তিনটি দেখা যায়। ইহাদের ব্যঞ্জনের বিভক্তি পরে, ইকার ও উকার দীর্ঘ হয় এবং স্বরের বিভক্তি কেবল যোগ হয়, এইমাত্র। যথা—১মা—গীঃ গিরৌ গিরঃ। ৩য়া—গিরা গীর্ভ্যাম্ গীর্ভিঃ। ৭মী—গিরি গিরোঃ গীর্ষু। এইরূপ পুর্ ও ধুর্।

১৬৬। অন্তঃস্থ ব্‌কারান্ত দিব্ (স্বর্গ) শব্দ। দিব্ শব্দের

সি বিভক্তিতে দ্যৌঃ, অম্ বিভক্তিতে দিবম্ ও দ্যাম্ এবং ভ্যাম্ ভিস্ ভ্যস্ সুপ্ পরে দিব্ স্থানে দ্যু হয়, এইমাত্র।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | দ্যৌঃ | দিবৌ | দিবঃ |
| ২য়া | দিবম্, দ্যাম্ | ” | ” |
| ৩য়া | দিবা | দ্যুভ্যাম্ | দ্যুভিঃ |

ইত্যাদি।

১৬৭। শকারান্ত দিশ্ (দিক্) দৃশ্ (চক্ষুঃ) মৃগদৃশ্ (মৃগনয়না) প্রভৃতি শব্দ, পুংলিঙ্গ তাদৃশ্ শব্দের ন্যায়। আর নিশ্ প্রভৃতি শব্দ বিশ্ শব্দের ন্যায়। ব্যঞ্জনের বিভক্তি পরে দিশ্ প্রভৃতির, শ্ স্থানে ক্ হয় এবং নিশ্ প্রভৃতির শ স্থানে ট্ হয়। যথা—

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | দিক্ | দিশৌ | দিশঃ |
| ২য়া | দিশম্ | ” | ” |
| ৩য়া | দিশা | দিগ্‌ভ্যাম্ | দিগ্‌ভিঃ |
| * | * | * | * |
| ৭মী | দিশি | দিশোঃ | দিক্ষু |
| সম্বো | দিক্ ইত্যাদি। | | |

নিশ্ (রাত্রি) শব্দ ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১মা | নিট্ (নিড়্) | নিশৌ | নিশঃ |
| ২য়া | নিশম্ | ” | ” |

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ৩য়া | নিশা | নিড়্ভ্যাম্ | নিড়্ভিঃ |
| * | * | * | * |
| ৭মী | নিশি | নিশোঃ | নিট্সু |
| সম্বো | নিট্ ( নিড়্ ) ইত্যাদি। | | |

আশিস্ শব্দ স্ত্রীলিঙ্গ। ইহার রূপ পুংলিঙ্গ মধ্যে দেওয়া হইয়াছে।

## হকারান্ত—উপানহ্ শব্দ ( পাদুকা )।

১৬৮। উপানহ্ ভিন্ন সমুদায় হকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ পুং-লিঙ্গ তুরাসাহ্ শব্দের ন্যায়। ব্যঞ্জনের বিভক্তি পরে উপানহ্ শব্দের হ স্থানে ৎ হয়, এইমাত্র বিশেষ, অবশিষ্ট তুরাসাহ্ শব্দের ন্যায়।

| | | | |
|---|---|---|---|
| ১মা | উপানৎ | উপানহৌ | উপানহঃ |
| ২য়া | উপানহম্ | ” | ” |
| ৩য়া | উপানহা | উপানদ্ভ্যাম্ | উপানদ্ভিঃ |
| ৪র্থী | উপানহে | ” | উপানদ্ভ্যঃ |
| ৫মী | উপানহঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | উপানহোঃ | উপানহাম্ |
| ৭মী | উপানহি | ” | উপানৎসু |
| সম্বো | উপানৎ | উপানহৌ | উপানহঃ |

## ব্যঞ্জনান্ত ক্লীবলিঙ্গ শব্দ।

১৬৯। ব্যঞ্জনান্ত ক্লীবলিঙ্গ শব্দ সকল, ব্যঞ্জনান্ত পুংলিঙ্গ শব্দ সকলের ন্যায়। কেবল প্রথমা ও দ্বিতীয়ায় বিশেষ আছে। স্বরান্ত ক্লীবলিঙ্গের ন্যায়, ব্যঞ্জনান্ত ক্লীবলিঙ্গেরও দ্বিতীয়া প্রথমার ন্যায়। তদ্ভিন্ন যে স্থলে পুংলিঙ্গের সহিত ক্লীবলিঙ্গের সর্ব্বাংশে ঐক্য না হইবে, তথায় সকল বিভক্তিরই রূপ প্রদর্শিত হইবে, অন্যথা কেবল প্রথমার রূপই প্রদর্শিত হইবে।

### সাধারণ সূত্র।

১৭০। ব্যঞ্জনান্ত ক্লীবলিঙ্গ শব্দের উত্তর ঔ বিভক্তি স্থানে দীর্ঘ ঈ হয়, জস্ ও শসের স্থানে হ্রস্ব ই হয়, এবং ঐ ই পরে নকারান্ত ভিন্ন শব্দের অন্ত্যবর্ণের পূর্ব্বে ন্ আগম হয়।

### চকারান্ত প্রাচ্, প্রত্যচ্, তির্য্যচ্ ও উদচ্ শব্দ।

১৭১। ঔ পরে প্রত্যচ্ শব্দের য স্থানে, ও উদচ্ শব্দের অ স্থানে দীর্ঘ ঈ হয় এবং তির্য্যচ্ শব্দের স্থানে তিরশ্চ্ হয়।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | প্রাক্ | প্রাচী | প্রাঞ্চি |
| ” | প্রত্যক্ | প্রতীচী | প্রত্যঞ্চি |
| ” | তির্য্যক্ | তিরশ্চী | তির্য্যঞ্চি |
| ” | উদক্ | উদীচী | উদঞ্চি |

তৃতীয়া প্রভৃতি বিভক্তিতে প্রাচ্ শব্দ পুংলিঙ্গ বারিমুচ্ শব্দের তুল্য। প্রত্যচ্, তির্য্যচ্ উদচ্ পুংলিঙ্গের ন্যায়।

### জকারান্ত অসৃজ্ শব্দ। (রক্ত)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | অসৃক্ | অসৃজী | অসৃঞ্জি |

তৃতীয়া প্রভৃতি ভিষজ্ শব্দের ন্যায়।

### তকারান্ত শ্রীমৎ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | শ্রীমৎ | শ্রীমতী | শ্রীমন্তি |

তৃতীয়া প্রভৃতি বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়। কতকগুলি অৎ প্রত্যয়ান্ত ও মহৎ শব্দ ভিন্ন যাবতীয় তকারান্ত শব্দ শ্রীমৎ শব্দের ন্যায়।

১৭২। অৎ প্রত্যয়ান্ত শব্দ চতুর্ব্বিধ। কতকগুলি শ্রীমৎ শব্দের ন্যায়, কতকগুলির ঐ বিভক্তিতে অন্ত্যবর্ণের পূর্ব্বে ন আগম হয়, কতকগুলির ঐ বিভক্তিতে বিকল্পে ন আগম হয়, এবং কতকগুলির জস্ ও শস্ বিভক্তিতে অন্ত্যবর্ণের পূর্ব্বে বিকল্পে ন আগম হয়। আর মহৎ শব্দের কেবল জস্ ও শস্ বিভক্তি পরে আগমের ন কারের পূর্ব্ববর্ত্তী অকার স্থানে আকার হয়, এইমাত্র বিশেষ। অবশিষ্ট বিভক্তিতে শ্রীমৎ শব্দের ন্যায়। যথাক্রমে উদাহরণঃ—

### কুর্ব্বৎ শব্দ।

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | কুর্ব্বৎ | কুর্ব্বতী | কুর্ব্বন্তি |

ইত্যাদি শ্রীমৎ শব্দের ন্যায়।

## গচ্ছৎ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | গচ্ছৎ | গচ্ছন্তী | গচ্ছন্তি |

ভ্বাদি ও দিব্যাদি গণীয় ধাতুর উত্তর অৎ প্রত্যয়ান্ত শব্দ সকল এইরূপ।

## ইচ্ছৎ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | ইচ্ছৎ | ইচ্ছতী, ইচ্ছন্তী | ইচ্ছন্তি |

তুদাদি ও আকারান্ত অদাদি গণীয় ধাতুর উত্তর অৎ প্রত্যয়ান্ত শব্দ সকল এইরূপ।

## দদৎ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | দদৎ | দদতী | দদন্তি, দদতি |

অভ্যস্ত ধাতুর উত্তর অৎ প্রত্যয়ান্ত যাবতীয় শব্দের এইরূপ।

## মহৎ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | মহৎ | মহতী | মহান্তি। |

এই সকল শব্দ ভিন্ন সমুদয় তকারান্ত শব্দ শ্রীমৎ শব্দের ন্যায়।

## দকারান্ত হৃদ্ শব্দ (হৃদয়)।

| | | | |
|---|---|---|---|
| ১মা | হৃৎ | হৃদী | হৃন্দি |

তৃতীয়া প্রভৃতি বিভক্তিতে পদ্ শব্দের ন্যায়। সমুদয় দ্‌কারান্ত এইরূপ।

## নকারান্ত নামন্ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | নাম | নাম্নী, নামনী, | নামানি |

অবশিষ্ট বিভক্তিতে রাজন্ শব্দের ন্যায়। কর্ম্মন্ প্রভৃতি ম সংযুক্ত ও ব সংযুক্ত নকারান্ত ও অহন্ শব্দ ভিন্ন সমুদয় নকারান্ত শব্দ নামন্ শব্দের ন্যায়।

## কর্ম্মন্ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | কর্ম্ম | কর্ম্মণী | কর্ম্মাণি |

আর আর বিভক্তিতে ব্রহ্মন্ শব্দের ন্যায়। যাবতীয় ম সংযুক্ত ও ব সংযুক্ত শব্দ এইরূপ।

## অহন্ শব্দ (দিন)।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | অহঃ | অহ্নী, অহনী | অহানি |
| ২য়া | ” | ” | ” |
| ৩য়া | অহ্না | অহোভ্যাম্ | অহোভিঃ |
| ৪র্থী | অহ্নে | ” | অহোভ্যঃ |
| ৫মী | অহ্নঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | অহ্নোঃ | অহ্নাম্ |
| ৭মী | অহ্নি, অহনি, | ” | অহঃসু |
| সম্বো | অহঃ | অহ্নী, অহনী | অহানি |

## স্থায়িন্ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | স্থায়ি | স্থায়িনী | স্থায়ীনী |

আর আর বিভক্তিতে স্বামিন্ শব্দের ন্যায়।

## শ্‌কারান্ত তাদৃশ্‌ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | তাদৃক্‌ | তাদৃশী | তাদৃংশি |

আর আর বিভক্তিতে স্ত্রীলিঙ্গ দিশ্‌ শব্দের ন্যায়।

## স্‌কারান্ত পয়স্‌ শব্দ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | পয়ঃ | পয়সী | পয়াংসি |

আর বিভক্তিতে চন্দ্রমস্‌ শব্দের ন্যায়।

## ইস্‌ ও উস্‌ ভাগান্ত হবিস্‌ (ঘৃত) ও ধনুস্‌ (ধনুঃ) শব্দ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | হবিঃ | হবিষী | হবীংষি |
| ” | ধনুঃ | ধনুষী | ধনূংষি |
| * | * | * | * |
| ৩য়া | হবিষা | হবির্ভ্যাম্‌ | হবির্ভিঃ |
| ” | ধনুষা | ধনুর্ভ্যাম্‌ | ধনুর্ভিঃ |
| * | * | * | * |
| ৭মী | হবিষি | হবিষোঃ | হবিঃষু |
| ” | ধনুষি | ধনুষোঃ | ধনুঃষু |
| সম্বো | হবিঃ ও ধনুঃ ইত্যাদি। | | |

জ্যোতিস্‌, সর্পিস্‌ প্রভৃতি এবং আয়ুস্‌, চক্ষুস্‌, বপুস্‌ প্রভৃতি সমুদয় ইস্‌ ও উস্‌ ভাগান্ত শব্দ এইরূপ।

---

## সর্ব্বনাম শব্দ। Pronoun.

১৭৩। সর্ব্ব, বিশ্ব, উভ, উভয়, একতর, অন্য, অন্যতর, ইতর, কতর, কতম, একতম, পূর্ব্ব, পর, অপর, অবর, অধর, দক্ষিণ, উত্তর, স্ব, কিম্, যদ্, তদ্, এতদ্, ইদম্, অদস্, যুষ্মদ্, অস্মদ্ প্রভৃতি শব্দ সর্ব্বনাম।

১৭৪। সর্ব্ব ও বিশ্ব শব্দ সকল অর্থে, পূর্ব্ব, পর, অপর, অবর, অধর, দক্ষিণ, উত্তর শব্দ, দিক্, দেশ ও কাল অর্থে, স্ব শব্দ আপনি ও আপন অর্থে সর্ব্বনাম হয়, অন্য অর্থে সামান্য অকারান্ত শব্দের ন্যায় ইহাদের রূপ হয়।

১৭৫। সর্ব্ব হইতে স্ব পর্য্যন্ত অকারান্ত। কিম্, যদ্ তদ্, এতদ্ ইহারা ক, য, ত, এত হইয়া অকারান্ত হইয়া যায়। তদ্ ও এতদ্ শব্দ ত ও এত হইয়া পুংলিঙ্গে প্রথমার একবচনে সঃ এষঃ এবং স্ত্রীলিঙ্গে সা ও এষা হয়। সর্ব্ব হইতে এতদ্ পর্য্যন্ত শব্দ সকল স্ত্রীলিঙ্গে আকারান্ত হয়। উভ শব্দ দ্বিবচনান্ত এবং উভয় শব্দ একবচন ও বহুবচনান্ত। এই সকল শব্দের তিন লিঙ্গেই ভিন্ন ভিন্ন রূপ হয়, কেবল অস্মদ্ ও যুষ্মদ্ শব্দ তিন লিঙ্গেই একরূপ।

১৭৬। অকারান্ত পুংলিঙ্গ সর্ব্বনাম শব্দের উত্তর জস্ বিভক্তি স্থানে ই, ঙে বিভক্তি স্থানে স্মৈ, ঙসি স্থানে স্মাৎ, ঙি স্থানে স্মিন্ এবং আম্ স্থানে সাম্ ও অকার স্থানে একার হয়। আর আর বিভক্তিতে সামান্য অকারান্ত বৃক্ষ শব্দের ন্যায়।

স্ত্রীলিঙ্গে ঙে বিভক্তি স্থানে স্যৈ, ঙসি ও ঙসের স্থানে স্যাঃ, আম্ স্থানে সাম্ এবং ঙি স্থানে স্যাম্ হয়। স্যৈ, স্যাঃ ও স্যাম্ পরে পূর্ব্ববর্ত্তী আকার স্থানে অকার হয়। তদ্ভিন্ন বিভক্তিতে সামান্য আকারান্ত স্ত্রীলিঙ্গ উমা শব্দের ন্যায়। ক্লীবলিঙ্গে প্রথমা ও দ্বিতীয়াতে সামান্য অকারান্ত ক্লীবলিঙ্গ ধন শব্দের ন্যায়। অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গ সর্ব্বনামের ন্যায়। পূর্ব্ব, পর, অপর, অবর অধর দক্ষিণ, উত্তর ও স্ব, ইহাদের পুংলিঙ্গে, জস্, ঙসি ও ঙি বিভক্তিতে দুই দুই পদ হয়, একটি সর্ব্বনামের ন্যায়, অপরটি সামান্য অকারান্তের ন্যায়। এবং যদ্, তদ্, এতদ্, কিম্, অন্য, অন্যতর, ইতর, কতর, কতম ও একতম শব্দের ক্লীবলিঙ্গে সি ও অম্ বিভক্তিতে, যৎ, তৎ, এতৎ, কিম্, অন্যৎ, অন্যতরৎ, ইতরৎ, কতরৎ, কতমৎ ও একতমৎ হয়, এইমাত্র বিশেষ। একতর শব্দের ক্লীবলিঙ্গে একতরম্ একতরে একতরাণি হয়; আর বিভক্তিতে সর্ব্ব শব্দের ন্যায়।

## সর্ব্ব শব্দ (সকল)।

### পুংলিঙ্গ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | সর্ব্বঃ | সর্ব্বৌ | সর্ব্বে |
| ২য়া | সর্ব্বম্ | ঐ | সর্ব্বান্ |
| ৩য়া | সর্ব্বেণ | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বৈঃ |
| ৪র্থী | সর্ব্বস্মৈ | ঐ | সর্ব্বেভ্যঃ |
| ৫মী | সর্ব্বস্মাৎ | ঐ | ঐ |

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ৬ষ্ঠী | সর্ব্বস্য | সর্ব্বয়োঃ | সর্ব্বেষাম্ |
| ৭মী | সর্ব্বস্মিন্ | ঐ | সর্ব্বেষু |
| সম্বো | সর্ব্ব | সর্ব্বৌ | সর্ব্বে |

স্ত্রীলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | সর্ব্বা | সর্ব্বে | সর্ব্বাঃ |
| ২য়া | সর্ব্বাম্ | ঐ | ঐ |
| ৩য়া | সর্ব্বয়া | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বাভিঃ |
| ৪র্থী | সর্ব্বস্যৈ | ঐ | সর্ব্বাভ্যঃ |
| ৫মী | সর্ব্বস্যাঃ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | ঐ | সর্ব্বয়োঃ | সর্ব্বাসাম্ |
| ৭মী | সর্ব্বস্যাম্ | ঐ | সর্ব্বাসু |
| সম্বো | সর্ব্বে | সর্ব্বে | সর্ব্বাঃ |

ক্লীবলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা } ২য়া } | সর্ব্বম্ | সর্ব্বে | সর্ব্বাণি |

আর আর বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

পূর্ব্ব শব্দ।

পুংলিঙ্গ।

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ১মা | পূর্ব্বঃ | পূর্ব্বৌ | পূর্ব্বে, পূর্ব্বাঃ |
| ২য়া | পূর্ব্বম্ | ঐ | পূর্ব্বান্ |

| | | | |
|---|---|---|---|
| ৩য়া | পূর্ব্বেণ | পূর্ব্বাভ্যাম্ | পূর্ব্বৈঃ |
| ৪র্থী | পূর্ব্বস্মৈ | ঐ | পূর্ব্বেভ্যঃ |
| ৫মী | পূর্ব্বস্মাৎ, পূর্ব্বাৎ | ঐ | ঐ |
| ৬ষ্ঠী | পূর্ব্বস্য | পূর্ব্বয়োঃ | পূর্ব্বেষাম্ |
| ৭মী | পূর্ব্বস্মিন্, পূর্ব্বে | ঐ | পূর্ব্বেষু |
| সম্বো | পূর্ব্ব | পূর্ব্বৌ | পূর্ব্বে, পূর্ব্বা |

১৭৭। স্ত্রীলিঙ্গে ও ক্লীবলিঙ্গ প্রথমা ও দ্বিতীয়ায় সর্ব্ব শব্দের ন্যায়। ক্লীবলিঙ্গে তৃতীয়া হইতে পুংলিঙ্গ পূর্ব্ব শব্দের ন্যায়। পর, অপর, অবর, অধর, দক্ষিণ, উত্তর ও স্ব শব্দ পূর্ব্ব শব্দের ন্যায়। বিশ্ব প্রভৃতি শব্দ সকল সর্ব্ব শব্দের ন্যায়। স্ব শব্দ ধন অর্থ বুঝাইলে সামান্য ধন শব্দের ন্যায়। কিম্ শব্দ—পুং—কঃ কৌ কে ইত্যাদি। স্ত্রী—কা কে কাঃ ইত্যাদি। ক্লীং—কিম্ কে কানি ইত্যাদি। এইরূপ যদ্—যঃ যৌ যে। যা যে যা। যৎ যে যানি। তদ্ শব্দ—সঃ তৌ তে। সা তে তাঃ। তৎ তে তানি। এতদ্ শব্দ—এষঃ এতৌ এতে। এষা এতে এতাঃ। এতৎ এতে এতানি ইত্যাদি। ইদম্, অদস্, যুষ্মদ্, অস্মদ্ ইহারা ভিন্নরূপ। ইহাদের রূপমাত্র নিম্নে প্রদর্শিত হইল। ইদম্ ও অদস্ শব্দে স্মৈ, স্মাৎ, স্মিন্, স্যৈ, স্যাঃ, স্যাম্ ও সাম্ এই কয়টী অকারান্তের ন্যায় হইয়া থাকে।

## ইদম্ শব্দ। (এই)

১৭৮। উক্তির পশ্চাৎ উক্তি বুঝাইলে অর্থাৎ একজনের কথা এক বার উল্লেখ করিয়া, তাহার পুনরুল্লেখ করিতে হইলে

ইদম্ ও এতদ্ শব্দের স্থানে, অম্, ঔ, শস্, টা ও ওস্ এই কয় বিভক্তি পরে, "এন" আদেশ হয়।

পুংলিঙ্গ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | অয়ম্ | ইমৌ | ইমে |
| ২য়া | ইমম্, এনম্ | ইমৌ, এনৌ | ইমান্, এনান্ |
| ৩য়া | অনেন, এনেন | আভ্যাম্ | এভিঃ |
| ৪র্থী | অস্মৈ | " | এভ্যঃ |
| ৫মী | অস্মাৎ | " | " |
| ৬ষ্ঠী | অস্য | অনয়োঃ, এনয়োঃ | এষাম্ |
| ৭মী | অস্মিন | " | এষু |

ক্লীবলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | ইদম্ | ইমে | ইমানি |
| ২য়া | ইদম্, এনৎ | " ও এনে | " ও এনানি |

আর আর বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | ইয়ম্ | ইমে | ইমাঃ |
| ২য়া | ইমাম্, এনাম | " ও এনে | " ও এনাঃ |
| ৩য়া | অনয়া, এনয়া | আভ্যাম্ | আভিঃ |
| ৪র্থী | অস্যৈ | " | আভ্যঃ |
| ৫মী | অস্যাঃ | " | " |

| | এক | দ্বি | বহু |
|---|---|---|---|
| ৬ষ্ঠী | ” | অনয়োঃ, এনয়োঃ | আসাম্ |
| ৭মী | অস্যাম্ | ” | আসু |

এতদ্ শব্দের উত্তরও পশ্চাৎ উক্তি পক্ষে এতম্—এনম্, এতেন—এনেন, এতৎ—এনৎ ইত্যাদি।

## অদস্ শব্দ। (ঐ)

### পুংলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | অসৌ | অমূ | অমী |
| ২য়া | অমুম্ | ” | অমূন্ |
| ৩য়া | অমুনা | অমূভ্যাম্ | অমীভিঃ |
| ৪র্থী | অমুষ্মৈ | ” | অমীভ্যঃ |
| ৫মী | অমুষ্মাৎ | ” | ” |
| ৬ষ্ঠী | অমুষ্য | অমুয়োঃ | অমীষাম্ |
| ৭মী | অমুষ্মিন্ | ” | অমীষু |

### স্ত্রীলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | অসৌ | অমূ | অমূঃ |
| ২য়া | অমূম্ | ” | ” |
| ৩য়া | অমুয়া | অমূভ্যাম্ | অমূভিঃ |
| ৪র্থী | অমুষ্যৈ | ” | অমূভ্যঃ |
| ৫মী | অমুষ্যাঃ | ” | ” |
| ৬ষ্ঠী | ” | অমুয়োঃ | অমূষাম্ |
| ৭মী | অমুষ্যাম্ | ” | অমূষু |

## ক্লীবলিঙ্গ।

| | | | |
|---|---|---|---|
| ১মা | অদঃ | অমূ | অমূনি |
| ২য়া | ” | ” | ” |

আর আর বিভক্তিতে পুংলিঙ্গের মত।

## যুষ্মদ্ শব্দ। ( তুমি )

| | | | |
|---|---|---|---|
| ১মা | ত্বম্ | যুবাম্ | যূয়ম্ |
| ২য়া | ত্বাম্, ত্বা | যুবাম্, বাম্, | যুষ্মান্, বঃ |
| ৩য়া | ত্বয়া | যুবাভ্যাম্ | যুষ্মাভিঃ |
| ৪র্থী | তুভ্যম্, তে, | যুবাভ্যাম, বাম্, | যুষ্মভ্যম্, বঃ, |
| ৫মী | ত্বৎ | যুবাভ্যাম্ | যুষ্মৎ |
| ৬ষ্ঠী | তব, তে, | যুবয়োঃ, বাম্, | যুষ্মাকম্, বঃ, |
| ৭মী | ত্বয়ি | যুবয়োঃ | যুষ্মাসু |

## অস্মদ্ শব্দ। ( আমি )

| | | | |
|---|---|---|---|
| ১মা | অহম্ | আবাম্ | বয়ম্ |
| ২য়া | মাম্, মা, | আবাম্, নৌ, | অস্মান্, নঃ |
| ৩য়া | ময়া | আবাভ্যাম্ | অস্মাভিঃ |
| ৪র্থী | মহ্যম্, মে, | আবাভ্যাম্, নৌ, | অস্মভ্যম্, নঃ, |
| ৫মী | মৎ | আবাভ্যাম্ | অস্মৎ |
| ৬ষ্ঠী | মম, মে, | আবয়োঃ, নৌ | অস্মাকম্, নঃ |
| ৭মী | ময়ি | আবয়োঃ | অস্মাসু |

যুষ্মদ্ শব্দের ত্বা, তে, বাম্, বঃ এবং অস্মদ্ শব্দের মা,

মে, নৌ, নঃ এই পদগুলি, বাক্যের আরম্ভে বা শ্লোকের চরণের আদিতে এবং চ বা, এব, এই তিন অব্যয় শব্দের যোগে প্রযুক্ত হয় না।

বহুব্রীহি, দ্বন্দ্ব ও তৃতীয়া তৎপুরুষ সমাসে এবং তৃতীয়ার অসমাসে সর্ব্বনাম শব্দের রূপ হয় না। এই সকল স্থানে সামান্য শব্দের ন্যায় রূপ হয়। বৈয়াকরণেরা ত্বৎ, ত্ব, এক, দ্বি, ভবৎ, ত্যদ্, সম, সিম, নেম, ও অন্তর্ শব্দকেও সর্ব্বনাম মধ্যে গণনা করেন।

---

## সংখ্যাবাচক শব্দ।

১৭৯। এক, দশ, শত, সহস্র, অযুত, লক্ষ, নিযুত, কোটি, অর্ব্বুদ, বৃন্দ, খর্ব্ব, নিখর্ব্ব, শঙ্খ, পদ্ম, সাগর, অন্ত্য, মধ্য, ও পরার্দ্ধ, ইহারা সংখ্যাবাচক শব্দ। ইহারা প্রত্যেকে যথাক্রমে দশ দশ গুণ অধিক।

১৮০। এক শব্দ একবচনান্ত। তিন লিঙ্গেই সর্ব্ব শব্দের ন্যায়। কেহ কেহ এই অর্থে বহুবচনও হয়। তখনও সর্ব্ব শব্দের ন্যায়। দ্বি শব্দ, স্বরান্ত শব্দ শেষে প্রদর্শিত হইয়াছে। ত্রি শব্দ হইতে অষ্টাদশন্ পর্য্যন্ত শব্দ সকল বহুবচনান্ত। ঊনবিংশতি হইতে পরার্দ্ধ পর্য্যন্ত একবচনান্ত। যথা—বিংশতিঃ পুরুষাঃ, ত্রিংশৎ স্ত্রিয়ঃ, শতং মানবাঃ ইত্যাদি। দ্বিত্ব ও বহুত্ব

অর্থে দ্বিবচন ও বহুবচনও হয়। যথা,—একং শতম্, দ্বে শতে, ত্রীণি শতানি ইত্যাদি।

১৮১। উনবিংশতি হইতে নব-নবতি পর্য্যন্ত স্ত্রীলিঙ্গ। বিংশতি, ষষ্টি, সপ্ততি, অশীতি, নবতি, কোটি প্রভৃতি ইকারান্ত। ইহাদের রূপ সামান্য ইকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের ন্যায়, চত্বারিংশৎ, পঞ্চাশৎ প্রভৃতি সামান্য ৎকারান্ত শব্দের ন্যায়। শত, সহস্র প্রভৃতি ক্লীবলিঙ্গ এবং বৃন্দ, খর্ব্ব, নিখর্ব্ব, শঙ্খ, পদ্ম ও সাগর শব্দ পুংলিঙ্গ।

ত্রি শব্দ। (তিন)

(বহুবচনান্ত)

| | পুং | স্ত্রীং | ক্লীং |
|---|---|---|---|
| ১মা | ত্রয়ঃ | তিস্রঃ | ত্রীণি |
| ২য়া | ত্রীন্ | তিস্রঃ | ত্রীণি |
| ৩য়া | ত্রিভিঃ | তিসৃভিঃ | ত্রিভিঃ |
| ৪র্থী | ত্রিভ্যঃ | তিসৃভ্যঃ | ত্রিভ্যঃ |
| ৫মী | ত্রিভ্যঃ | তিসৃভ্যঃ | ত্রিভ্যঃ |
| ৬ষ্ঠী | ত্রয়াণাম্ | তিসৃণাম্ | ত্রয়াণাম |
| ৭মী | ত্রিষু | তিসৃষু | ত্রিষু |

চতুর্ শব্দ (চারি)।

| | পুং | স্ত্রীং | ক্লী |
|---|---|---|---|
| ১মা | চত্বারঃ | চতস্রঃ | চত্বারি |
| ২য়া | চতুরঃ | চতস্রঃ | „ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ৩য়া | চতুর্ভিঃ | চতসৃভিঃ | পুংলিঙ্গবৎ |
| ৪র্থী | চতুর্ভ্যঃ | চতসৃভ্যঃ | ” |
| ৫মী | ” | ” | |
| ৬ষ্ঠী | চতুর্ণাম্ | চতসৃণাম্ | |
| ৭মী | চতুর্ষু | চতসৃষ | |

পঞ্চন্, ষষ্, সপ্তন্, অষ্টন্, নবন্, দশন্ প্রভৃতি শব্দ তিন লিঙ্গেই সমান।

পঞ্চন্ শব্দ। (পাঁচ)

১মা, পঞ্চ। ২য়া, পঞ্চ। ৩য়া, পঞ্চভিঃ। ৪র্থী, পঞ্চভ্যঃ। ৫মী, পঞ্চভ্যঃ। ৬ষ্ঠী, পঞ্চানাম্। ৭মী, পঞ্চসু।

সপ্তন্, অষ্টন্ নবন্, দশন্ প্রভৃতি শব্দ এইরূপ।

ষষ্ শব্দ। (ছয়)

১মা, ষট্। ২য়া, ষট্। ৩য়া, ষড়্ভিঃ। ৪র্থী, ষড়্ভ্যঃ। ৫মী, ষড়্ভ্যঃ,। ৬ষ্ঠী, ষণ্ণাম্। ৭মী, ষট্সু।

---

## অব্যয় প্রকরণ। (Indeclinables.)

"সদৃশং ত্রিষু লিঙ্গেষু সর্ব্বাসু চ বিভক্তিষু।
বচনেষু চ সর্ব্বেষু যন্ন ব্যেতি তদব্যয়ম্॥"

১৮২। যাহারা পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গভেদে রূপান্তর প্রাপ্ত হয় না, প্রথমা দ্বিতীয়া প্রভৃতি বিভক্তিতে যাহাদের আকৃতির বৈলক্ষণ্য হয় না, এবং যাহারা একবচন দ্বিবচন বহুবচনেও

ভিন্নরূপ ধারণ করে না, অর্থাৎ সকল অবস্থাতেই একরূপ থাকে, তাহারা অব্যয় শব্দ। অব্যয় শব্দ অনেক; তন্মধ্যে সর্ব্বদা ব্যবহৃত কতকগুলি লিখিত হইতেছে। যথা,

অ, অথ, অথো, অথবা, অপি, অলম্, অবশ্যম্, অহো, আ, আরাৎ, আবিস্, ইতি, ইব, ইহ, উচ্চৈস্, উত, উপরি, ঋতে, এব, এবম্, কচ্চিৎ, কথম্, কিন্তু, কিম্, কিল, ক্ব, খলু, চিরম্, চিরেণ, চিরায়, চিরাৎ, চিরস্য, চিরে, চেৎ তথা, তথাহি, তাবৎ, তূষ্ণীম্, দিবা, দিষ্ট্যা, ধিক্, ন, নো, নন্নু, ননস্ নহি, নু, নূনম্, পশ্চাৎ, পুনঃ, পুরা, প্রভৃতি, প্রাতর্, মিথস্, মিথ্যা, যৎ, যথা, যদি, বিনা, শ্বস্, সদ্যস্, সম্প্রতি, সহ, সহসা, স্বস্তি, স্বর্, সার্দ্ধম্, সায়ম্, স্বাহা, হ, হন্ত, হি, হ্যস্ ইত্যাদি। প্র, পরা প্রভৃতি বিংশতি উপসর্গ, অন্যথা প্রভৃতি থাচ্ প্রত্যয়ান্ত, কদাচিৎ, কদাচন প্রভৃতি চিৎ ও চন প্রত্যয়ান্ত, ইতঃ, যতঃ প্রভৃতি তস্ প্রত্যয়ান্ত, যদা, তদা, কদা প্রভৃতি দা প্রত্যয়ান্ত, কর্হি, তর্হি প্রভৃতি র্হি প্রত্যয়ান্ত, এবং পিতৃবৎ, মাতৃবৎ প্রভৃতি বতিচ্ প্রত্যয়ান্ত-শব্দ, তুম্, ত্বা ও যপ্ প্রত্যয়ান্ত এবং অব্যয়ীভাব সমাস নিষ্পন্ন শব্দ, ইত্যাদি শব্দ সকল অব্যয়। ইহাদের উত্তর আপ্ সুপ্ প্রভৃতি প্রত্যয় সকলের লোপ হয়। সুতরাং যেমন শব্দ তেমনই থাকে, কোনও পরিবর্ত্ত হয় না, কেবল অন্তে স্থিত র্ ও স্ বিসর্গ হয়।

---

# চতুর্থ অধ্যায়।

## স্ত্রী-প্রত্যয় প্রকরণ।

## ( Feminine Affixes. )

১৮৩। শব্দ সকল তিন লিঙ্গে বিভক্ত ; পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গ। কতকগুলি পুংলিঙ্গ শব্দ, স্ত্রীজাতিবাচক অথবা পত্নী-বাচক হইলে, তাহাদের উত্তর আপ্, ঈপ্ প্রভৃতি প্রত্যয় হয়। ঐ সকল প্রত্যয়কে স্ত্রী-প্রত্যয় বলে। কোন্ কোন্ শব্দে কি কি প্রত্যয় যোগ করিলে স্ত্রীলিঙ্গ হয়, তাহা নিম্নে নির্দ্দিষ্ট হইতেছে।

১৮৪। অজ প্রভৃতি, সর্ব্ব প্রভৃতি, কৃশ প্রভৃতি, এবং কতক-গুলি অক ভাগান্ত ও ক প্রত্যয়ান্ত, এই সকল অকারান্ত শব্দের উত্তর আপ্ হয়, প ইৎ, আ থাকে। আ পরে থাকিলে অক ভাগান্ত ও ক প্রত্যয়ান্ত শব্দের ক কারের পূর্ব্ববর্ত্তী অকার স্থানে ইকার হয় ; অষ্টকা প্রভৃতির ক কারের পূর্ব্ববর্ত্তী অকার স্থানে ইকার হয় না। যথা, অজা, কোকিলা, অশ্বা, বালা, বৎসা মন্দা, জ্যেষ্ঠা, কনিষ্ঠা, মধ্যমা, সর্ব্বা, পূর্ব্বা, কৃশা, দীনা, মলিনা, পাচিকা, কারিকা, নায়িকা, নাটিকা, বালিকা, অষ্টকা, কন্যকা, চটকা, তারকা, অধিত্যকা, উপত্যকা ইত্যাদি।

১৮৫। কতকগুলি ব্যঞ্জনান্ত শব্দের উত্তর বিকল্পে আপ্ হয়। যথা, বাচা—বাক্, দিশা—দিক্ ইত্যাদি।

১৮৬। নদ প্রভৃতি অকারান্ত শব্দ, জাতি বুঝাইলে জাতিবাচী অকারান্ত শব্দ, স্বসৃ, মাতৃ, দুহিতৃ, যাতৃ, ননান্দৃ, তিসৃ ও চতসৃ

ভিন্ন ঋকারান্ত শব্দ, পঞ্চন্ প্রভৃতি সংখ্যাবাচক শব্দ ভিন্ন নকারান্ত শব্দ, ইন্ ভাগান্ত ও বিন্ ভাগান্ত শব্দ, মৎ, বৎ, তবৎ, বস্, ও ঈয়স্ প্রত্যয়ান্ত শব্দ, শতৃ (অৎ) ও স্যতৃ (স্যৎ) প্রত্যয়ান্ত শব্দ, এবং ষকার ইৎ ও টকার ইৎ প্রত্যয় নিষ্পন্ন বৈষ্ণব, মানব, পঞ্চম, নিশাচর প্রভৃতি শব্দ, এই সকল শব্দের উত্তর ঈপ্ হয়, প ইৎ, ঈ থাকে। ঈপ্ পরে থাকিলে অকার এবং যকারের লোপ হয়, বস্ ভাগান্ত শব্দের ব স্থানে উ হয়। এবং রাজন্ শব্দের অকারের লোপ হয়। শতৃ প্রত্যয় নিষ্পন্ন ভ্বাদি, দিবাদি ও চুরাদি গণীয় ধাতু ঘটিত এবং ণিজন্ত ও সনন্ত ধাতু ঘটিত তকারান্ত শব্দের তকারের পূর্ব্বে নকার আগম হয়, এবং তুদাদি ক্র্যাদি ও আকারান্ত অদাদি গণীয় ধাতু ঘটিত তকারান্ত শব্দের ও সর্ব্ব গণীয় স্যতৃ প্রত্যয়ান্ত তকারান্ত শব্দের তকারের পূর্ব্বে বিকল্পে ন কার আগম হয়। যথা, নদী, গৌরী, মৎসী, মনুষী, শৃঙ্গী, অনডুহী ও অনড্বাহী, চৌরী, সিংহী, ব্যাঘ্রী, হংসী, ধাত্রী, কর্ত্রী, জনয়িত্রী, রাজ্ঞী, কামিনী, বিলাসিনী, তপস্বিনী, মায়াবিনী, শ্রীমতী, বিদ্যাবতী, দৃষ্টবতী, কৃতবতী, বিদুষী, গরীয়সী, প্রেয়সী, ভবন্তী, গচ্ছন্তী, দিব্যন্তী, নৃত্যন্তী, ভক্ষয়ন্তী, চিন্তয়ন্তী, কারয়ন্তী, স্মারয়ন্তী, চিকীর্ষন্তী, জিগীষন্তী, তুদন্তী,—তুদতী, ইচ্ছন্তী,—ইচ্ছতী,। ক্রীণন্তী,—ক্রীণতী, গৃহ্নন্তী—গৃহ্নতী,। যান্তী,—যাতী, ভান্তী,—ভাতী। করিষ্যন্তী,—করিষ্যতী, দাস্যন্তী—দাস্যতী। বৈষ্ণবী, মানবী, পঞ্চমী, নিশাচরী ইত্যাদি।

১৮৭। বহুব্রীহি সমাসে, স্বাঙ্গবাচক নেত্র, গুল্‌ফ, জিহ্বা, ক্রোড়,

খুর, শিখা, শফ, নয়ন, বদন, দশন, জঘন, ইত্যাদির উত্তর আপ্ হয়। অঙ্গ, গাত্র, কণ্ঠ, ওষ্ঠ, দন্ত, কর্ণ, মুখ, নখ, কেশ, জঙ্ঘা, নাসিকা, উদর, পুচ্ছ ও শৃঙ্গ শব্দের উত্তর আপ্ ও ঈপ্ হয়। নখ ও মুখ শব্দ নাম বুঝাইলে কেবল আপ্ হয়। নঞ্ ও সহ শব্দের সহিত স্বাঙ্গ বাচকের সমাস হইলে আপ্ হয় এবং উধস্ শব্দের স্থানে উধ্ন হইয়া ঈপ্ হয়। যথা, মৃগনেত্রা, চারুগুল্ফা, লোলজিহ্বা, সুক্রোড়া, তীক্ষ্ণখুরা, চারুশিখা, দীর্ঘশফা, মৃগনয়না, চন্দ্রবদনা, শিখরিদশনা, স্থূলজঘনা, লোলরসনা, নিবিড়নিতম্বা ইত্যাদি। কৃশাঙ্গী—কৃশাঙ্গা, মৃদুগাত্রী—মৃদুগাত্রা, সুকণ্ঠী—সুকণ্ঠা, বিম্বোষ্ঠী—বিম্বোষ্ঠা, কুন্দদন্তী—কুন্দদন্তা ইত্যাদি। নাম বুঝাইলে—শূর্পনখা, গৌরমুখা। নঞ্—অদন্তা, সহ—সদন্তা। উধস্—ঘটোধ্নী।

১৮৮। অন্চ্ (ন লোপ) ভাগান্ত শব্দের উত্তর ঈপ্ হয়। যথা, প্রাচ্—প্রাচী, অবাচ্—অবাচী। প্রত্যচ্—প্রতীচী ও প্রত্যঞ্চী, তির্য্যচ্—তিরশ্চী ও তির্য্যঞ্চী, উদচ্—উদীচী ও উদঞ্চী। যুবন্ শব্দে যুবতী, যূনী ও যুবতিঃ হয়।

১৮৯। পত্নীবাচক হইলে জাতিবাচক অকারান্ত শব্দের উত্তর ঈপ্ হয়। পালক-অন্ত শব্দের উত্তর আপ্ হয়, ব্রহ্মন্ প্রভৃতি শব্দের উত্তর আন্ ও ঈপ্ (আনী) হয়, এবং মাতুলাদির উত্তর বিকল্পে আনী হয়। কতকগুলির উত্তর বিশেষ বিশেষ অর্থেও আনী হয়। আনী প্রত্যয় পরে ব্রহ্মন্ শব্দের ন লোপ হয়। যথা, ব্রাহ্মণস্য পত্নী = ব্রাহ্মণী, এইরূপ, শূদ্রী, গোপী, রজকী ইত্যাদি। গোপালকস্য পত্নী গোপালিকা। পশুপালিকা ইত্যাদি।

ব্রহ্মণঃ পত্নী=ব্রহ্মাণী, এইরূপ, রুদ্রাণী, ভবানী, সর্ব্বাণী, মৃড়ানী, ইন্দ্রাণী, বরুণানী। মাতুলস্য পত্নী মাতুলানী ও মাতুলী, কিন্তু ক্ষত্রিয়াণী ও ক্ষত্রিয়া, অর্য্যাণী ও অর্য্যা, উপাধ্যায়ানী ও উপাধ্যায়া, আচার্য্যাণী ও আচার্য্যা। মতান্তরে শিবানী ও শিবা। বোপদেব মতে উপাধ্যায়স্য পত্নী উপাধ্যায়ানী ও উপাধ্যায়ী এবং তিনি নিজে শিক্ষয়িত্রী হইলে উপাধ্যায়ী ও উপাধ্যায়া। অর্য্য ও ক্ষত্রিয় শব্দে পত্নী বুঝাইলে অর্য্যী ও ক্ষত্রিয়ী, আর জাতি বুঝাইলে, অর্য্যাণী ও অর্য্যা এবং ক্ষত্রিয়াণী ও ক্ষত্রিয়া। আচার্য্য শব্দে পত্নী বুঝাইলে, আচার্য্যাণী এবং নিজে শিক্ষয়িত্রী হইলে আচার্য্যা। এবং অগ্নির পত্নী অগ্নায়ী ও মনুর পত্নী মনায়ী এই দুইটি পদে নিত্য ঈপ্ ও ইকার উকার স্থানে ঐকার হয়। অর্থ বিশেষে এই পদগুলি হয়। যথা, মহৎ হিমং হিমানী, মহৎ অরণ্যম্ অরণ্যানী, দুষ্টঃ যবঃ যবানী, যবনানাং লিপিঃ যবনানী। নিম্নলিখিত পদগুলি নিপাতনসিদ্ধ যথা, নরজাতির স্ত্রী নারী, সখী (বয়স্যা) পতিবত্নী (সভর্ত্তৃকা স্ত্রী) অন্তর্বত্নী (গর্ভিণী) কালী (কৃষ্ণবর্ণা) ঘটী (ছোট ঘট) কবরী (কেশপাশ) এবং অশিশ্বী (শিশুহীনা) সপত্নী=সমানঃ পতির্যস্যাঃ। এইরূপ একপত্নী, বীরপত্নী, পঞ্চপত্নী ইত্যাদি।

১৯০। ক্তি প্রত্যয়ান্ত শব্দ ভিন্ন অন্য ইকারান্ত শব্দের উত্তর বিকল্পে ঈপ্ হয় অর্থাৎ একবার ঈ হয়, পক্ষে হ্রস্ব ই থাকে। ক্তি প্রত্যয়ান্তের মধ্যে কেবল অস্ত্রবাচক শক্তি শব্দ ও পদ্ধতি শব্দের উত্তর বিকল্পে ঈপ্ হয়। যথা, শ্রেণী—শ্রেণিঃ, রাত্রী—

রাত্রিঃ ; কপী—কপিঃ, মুনী—মুনিঃ ইত্যাদি। শক্তী—শক্তিঃ, পদ্ধতী—পদ্ধতিঃ। ক্তি প্রত্যয়ান্ত—গতিঃ, মতিঃ, ভক্তিঃ, মুক্তিঃ ইত্যাদি। ইহারা স্বয়ংই স্ত্রীলিঙ্গ।

১৯১। গুণবাচক অর্থাৎ বিশেষণ হ্রস্ব উকারান্ত শব্দের উত্তর বিকল্পে ঈপ্ হয়। পাণ্ডু প্রভৃতি উপধায় সংযুক্ত বর্ণযুক্ত ও খরু শব্দের হয় না। রজ্জু প্রভৃতি ভিন্ন বিশেষ্য উকারান্ত শব্দের উত্তর ঊপ্ হয়, প ইৎ, ঊ থাকে। কিন্তু তনু (শরীর) প্রভৃতি উকারান্ত শব্দের উত্তর বিকল্পে ঊপ্ হয়। যথা, মৃদ্বী—মৃদুঃ, সাধ্বী—সাধুঃ, গুর্ব্বী—গুরুঃ। পাণ্ডুঃ, খরুঃ। অলাবূ (লাউ) কর্কন্ধূ (কূল) ইত্যাদি। রজ্জুঃ, ধেনুঃ, হনুঃ, ইত্যাদির হইল না। তনূ—তনুঃ, চঞ্চূ—চঞ্চুঃ ইত্যাদির বিকল্পে ঊপ্ হইল। শ্বশুরের পত্নী এই অর্থে শ্বশ্রূঃ নিত্য ঊপ্ হয়। রম্ভা প্রভৃতি উপমান বাচকের পর, ও বাম প্রভৃতি শব্দের পর ঊরু শব্দের উত্তর ঊপ্ হয়। যথা, রম্ভোরূঃ, করভোরূঃ, বামোরূঃ ইত্যাদি।

---

# পঞ্চম অধ্যায়।

## কারকাদি বিভক্তি নির্ণয়।

১৯২। কারক বিজ্ঞানের পূর্ব্বে নূতন শিক্ষার্থীদিগের বাচ্য-জ্ঞান আবশ্যক। এজন্য অগ্রে বাচ্য নির্ণয় করা যাইতেছে। বাচ্য প্রধানতঃ চারিপ্রকার ; কর্ত্তৃবাচ্য, কর্ম্মবাচ্য, ভাববাচ্য ও কর্ম্ম-কর্ত্তৃবাচ্য।

১৯৩। কর্ত্তৃবাচ্য। ( Active voice. )। যে বাক্যে কর্ত্তা উক্ত হয়,তাহাকে কর্ত্তৃবাচ্য বলে। যেমন,শিশুঃ রোদিতি ( শিশু কাঁদিতেছে ) কুম্ভকারঃ ঘটং করোতি ( কুম্ভকার ঘট গড়িতেছে ) এই উভয় স্থলে, শিশুঃ ও কুম্ভকারঃ কর্ত্তৃপদ, ঘটম্ করোতি ক্রিয়ার কর্ম্ম পদ এবং রোদিতি ও করোতি ক্রিয়াপদ। রোদনের ও ঘট নির্ম্মাণের কর্ত্তা শিশু ও কুম্ভকার এস্থলে উক্ত হইয়াছে, অতএব কর্ত্তৃবাচ্য প্রয়োগ হইয়াছে। কর্ত্তৃবাচ্যের উক্ত কর্ত্তায় প্রথমা ও কর্ম্ম পদ থাকিলে তাহাতে দ্বিতীয়া বিভক্তি হয় এবং কর্ত্তা যে পুরুষের ও যে বচনের, ক্রিয়াপদও সেই পুরুষ ও সেই বচন প্রাপ্ত হয়।

১৯৪। কর্ম্মবাচ্য। (Passive voice.) যে বাক্যে কর্ম্ম উক্ত হয়, তাহাকে কর্ম্মবাচ্য বলে। যেমন, ঘটঃ কুম্ভকারেণ ক্রিয়তে ( ঘটটি কুম্ভকার কর্ত্তৃক নির্ম্মিত হইতেছে )। এ স্থলে ঘটঃ কর্ম্মপদ, কুম্ভকারেণ কর্ত্তৃপদ ও ক্রিয়তে ক্রিয়াপদ। কর্ম্মপদ ঘটই এস্থলে উক্ত হইয়াছে, কর্ত্তৃপদ কুম্ভকারেণ অনুক্ত রহিয়াছে। অতএব ইহা কর্ম্মবাচ্য প্রয়োগ। কর্ম্মবাচ্যে উক্ত কর্ম্মে প্রথমা ও অনুক্ত কর্ত্তায় তৃতীয়া হয় এবং ক্রিয়াপদ কর্ম্মের অনুযায়ী হয়, অর্থাৎ কর্ম্মপদের বচন ও পুরুষ প্রাপ্ত হয়।

১৯৫। ভাববাচ্য। ( Intransitive Passive voice. ) যে বাক্যে কেবল ধাত্বর্থই উক্ত হয়, তাহাকে ভাববাচ্য বলা যায়। যেমন,ময়া রুদ্যতে (আমার দ্বারা রোদন ক্রিয়া সম্পন্ন হইতেছে, অর্থাৎ আমি কাঁদিতেছি ) এ স্থলে কেবল ধাত্বর্থই উক্ত হইয়াছে। ভাববাচ্যের ক্রিয়া সর্ব্বদাই প্রথম পুরুষ একবচনান্ত।

১৯৬। **কর্ম্ম কর্ত্তৃবাচ্য।** (Passive Active voice.) যেখানে ক্রিয়মাণ কর্ম্মপদ স্বয়ং কর্ত্তৃত্ব প্রাপ্ত হইয়া নিজগুণে সিদ্ধ হয়, সেখানে কর্ম্ম-কর্ত্তৃবাচ্য প্রয়োগ বলা যায়। যেমন, (গজেন বিদ্যমানা) বৃক্ষশাখা স্বয়মেব ভিদ্যতে (হাতী গাছের ডাল ভাঙ্গিতেছে, ডাল আপনিই ভাঙ্গিয়া যাইতেছে) এই বাচ্যে, ক্রিয়মাণ কর্ম্ম, কর্ত্তৃত্ব প্রাপ্ত হইয়া, কর্ত্তৃবাচ্যের ন্যায় প্রথমা বিভক্তি যুক্ত হয়, ক্রিয়াপদ কর্ম্মবাচ্যের ন্যায় হয়; এবং অকর্ম্মক ও কর্ত্তার বচন ও পুরুষ প্রাপ্ত হয়।

## কর্ত্তৃকারক ও প্রথমা দ্বিতীয়া তৃতীয়া বিভক্তি নির্ণয়।

১৯৭। যাহার প্রযত্নে ক্রিয়া সম্পন্ন হয়, তাহাকে কর্ত্তৃকারক বলা যায়। যথা, অশ্বঃ ধাবতি। দেবদত্তঃ চন্দ্রং পশ্যতি। এই উভয় স্থলে অশ্বের প্রযত্নে ধাবন ক্রিয়া ও দেবদত্তের প্রযত্নে দর্শন ক্রিয়া সম্পন্ন হইতেছে। অতএব অশ্বঃ ও দেবদত্তঃ কর্ত্তৃকারক। ইহা কর্ত্তৃবাচ্যের প্রয়োগ, অতএব কর্ত্তৃবাচ্যের কর্ত্তৃকারকে প্রথমা বিভক্তি হইয়াছে। কুম্ভকারেণ ঘটঃ-ক্রিয়তে। এস্থলে কুম্ভকারের প্রযত্নে ঘটনির্ম্মাণ ক্রিয়া সম্পন্ন হইতেছে। অতএব কুম্ভকার কর্ত্তৃপদ। ইহা কর্ম্মবাচ্যের প্রয়োগ। অতএব কর্ম্মবাচ্যের উক্ত কর্ম্মে প্রথমা ও অনুক্ত কর্ত্তায় তৃতীয়া হইয়াছে।

১৯৮। ধাত্ববয়ব ণিচ্ প্রত্যয় করিয়া যে ক্রিয়াপদ হয় তাহাকে ণিজন্ত ক্রিয়াপদ বলে। প্রেরণ অর্থে ধাতুর উত্তর ণিচ্ হয়। যে প্রয়োজক তাহাকেও কর্ত্তা বলে। যে ক্রিয়ায় প্রবৃত্ত হয়, সেও কর্ত্তা, তবে সে প্রয়োজ্য কর্ত্তা। ক্রিয়ার অণিজন্ত

কালের কর্ত্তাকে ণিজন্ত কালের প্রয়োজ্য কর্ত্তা বলে। এবং যে ক্রিয়ার প্রয়োজক, তাহাকে প্রয়োজক কর্ত্তা বলে। সুতরাং ণিজন্ত ক্রিয়ার প্রয়োজক ও প্রয়োজ্য এই দুই কর্ত্তা হয়। যেমন, পুত্রঃ চন্দ্রং পশ্যতি (পুত্র চন্দ্র দেখিতেছে) পিতা পুত্রং চন্দ্রং দর্শয়তি (পিতা পুত্রকে চন্দ্র দেখাইতেছেন)। এ স্থলে অণিজন্ত কালের কর্ত্তা পুত্র ণিজন্তকালের প্রয়োজ্য কর্ত্তা হইয়াছে, এবং পিতা প্রয়োজক কর্ত্তা হইয়াছেন।

১৯৯। গত্যর্থ, জ্ঞানার্থ ভোজনার্থ (অদ্ খাদ্ ভক্ষ ভিন্ন) পঠন পাঠন প্রভৃতি শব্দকর্ম্মক ও অকর্ম্মক ধাতুর প্রয়োগে প্রযোজ্য কর্ত্তায় কর্ম্মের বিভক্তি হয়। হৃধাতু ও কৃধাতুর প্রয়োগে প্রযোজ্য কর্ত্তায় কর্ম্মের ও করণের বিভক্তি হয়। তদ্ভিন্ন স্থলে কেবল করণের বিভক্তি অর্থাৎ তৃতীয়া বিভক্তি হয়। কর্ম্মের বিভক্তি হয় অর্থাৎ কর্ম্মবাচ্যে প্রথমা ও কর্ত্তৃবাচ্যে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা, পিতা পুত্রং চন্দ্রং দর্শয়তি এখানে জ্ঞানার্থ দৃশধাতুপ্রয়োগে প্রযোজ্যকর্ত্তা পুত্রপদে কর্ম্মের বিভক্তি হইয়াছে। সঃ কুম্ভকারং বা কুম্ভকারেণ ঘটং কারয়তি (তিনি কুম্ভকার দ্বারা ঘট গড়াইতেছেন) এ স্থলে কৃধাতু প্রয়োগে প্রয়োজ্য কুম্ভকার পদে কর্ম্ম বিভক্তি বা করণ বিভক্তি দুই হইতে পারে। সঃ সূপকারেণ অন্নং পাচয়তি (তিনি পাচক দ্বারা অন্ন পাক করাইতেছেন) এ স্থলে প্রযোজ্য কর্ত্তায় কেবল করণ বিভক্তি হইয়াছে। কর্ম্মবাচ্যে যথা, গুরুণা শিষ্যঃ বেদম্ অধ্যাপ্যতে। এস্থলে প্রযোজ্য কর্ত্তা শিষ্যে প্রথমা বিভক্তি হইয়াছে।

২০০। কতকগুলি ধাতু দ্বি-কর্ম্মক। তাহাদের একটি কর্ম্মকে মুখ্য অর্থাৎ প্রধান কর্ম্ম ও দ্বিতীয়টিকে গৌণ অর্থাৎ অপ্রধান কর্ম্ম বলে। কর্ম্মবাচ্য প্রয়োগে নী, হৃ, কৃষ্ ও বহ্ ধাতুর মুখ্য অর্থাৎ প্রধান কর্ম্মে প্রথমা বিভক্তি ও গৌণ অর্থাৎ অপ্রধান কর্ম্মে দ্বিতীয়া বিভক্তি হয়। আর দুহ, যাচ্ঞা-অর্থক, পচ্, দণ্ডি, রু, প্রচ্ছ, চি, ও কথনার্থক, শাস্, জি, মন্থ ও মুষ্ ধাতুর গৌণ কর্ম্মে প্রথমা ও মুখ্য কর্ম্মে দ্বিতীয়া হয়। যথা, দরিদ্রঃ রাজানং ধনং যাচতে। দরিদ্রেণ রাজা ধনং যাচ্যতে। ইত্যাদি। কর্ত্তৃবাচ্যে কর্ত্তার বিবক্ষা অনুসারে দ্বিকর্ম্মক ধাতুর গৌণ কর্ম্মে যথাযোগ্য অন্য বিভক্তিও হইতে পারে। যথা দরিদ্রঃ রাজ্ঞঃ ধনং যাচতে।

## কর্ম্ম কারক।

২০১। কর্ত্তার ক্রিয়ার দ্বারা যাহা আক্রান্ত হয়, তাহাকে কর্ম্ম-কারক বলে। অর্থাৎ যাহা করা যায়, দেখা যায়, খাওয়া যায়, পরা যায়, শুনা যায়, দেওয়া যায় ইত্যাদিকে কর্ম্মকারক বলে। কর্ত্তৃবাচ্যের কর্ম্মকারকে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা, সঃ চন্দ্রং পশ্যতি (সে চন্দ্র দেখিতেছে) এ স্থলে কর্ত্তার দর্শন ক্রিয়ার দ্বারা, চন্দ্র আক্রান্ত হইয়াছে, অতএব চন্দ্রং কর্ম্ম, দ্বিতীয়া বিভক্তি।

## করণ ও অধিকরণ কারক।

২০২। যে সর্ব্ব প্রধান উপায়ে ক্রিয়া নিষ্পত্তি হয়, তাহাকে করণকারক বলে। এবং কর্ত্তা ও কর্ম্মের যে আধার তাহাকে অধিকরণ কারক বলে। অধিকরণ তিন প্রকার, আধার অধিকরণ, কালাধিকরণ ও ভাবাধিকরণ। আধার চারি প্রকার, সামীপ্য,

ঐকদেশিক, বৈষয়িক ও ব্যাপ্তি। করণে তৃতীয়া ও অধিকরণে সপ্তমী বিভক্তি হয়। যথা দাত্রেণ ধান্যং লুনাতি ( দাত্র দ্বারা ধান্য ছেদন করিতেছে ) এখানে দাত্ররূপ প্রধান উপায় দ্বারা ধান্য ছেদন ক্রিয়া নিষ্পত্তি হইতেছে। অতএব দাত্রেণ করণ। শয্যায়াং শেতে (শয্যায় শয়ান আছে) শয়ন ক্রিয়ার আধার শয্যা। অতএব শয্যায়াম্ অধিকরণ। কালাধিকরণ যথা, রাত্রৌ চন্দ্রঃ উদেতি ( রাত্রিকালে চন্দ্রোদয় হয় ) এখানে রাত্রৌ কালাধিকরণ। যাহার ক্রিয়ার কাল দ্বারা অন্যের ক্রিয়ার কাল নিরূপিত হয়, তাহার নাম ভাব। যথা, উদিতে চন্দ্রে অন্ধকারং নশ্যতি (চন্দ্র উদিত হইলে অন্ধকার নষ্ট হয়) এখানে চন্দ্রের উদয়ের কাল দ্বারা অন্ধকার নাশের কাল নিরূপিত হইতেছে, অতএব চন্দ্রে ভাবে সপ্তমী, উদিতে পদ চন্দ্রের বিশেষণ হইয়াছে বলিয়া তাহাতেও সপ্তমী হইয়াছে। কারণ বিশেষ্য পদের যে লিঙ্গ, যে বিভক্তি, যে বচন, বিশেষণ পদেরও সেই লিঙ্গ, সেই বিভক্তি ও সেই বচন হয়। যথা,

"বিশেষ্যস্য হি যল্লিঙ্গং বিভক্তিবচনেচ যে।
তানি সর্ব্বাণি যোজ্যানি বিশেষণপদেঽপি চ॥"

সামীপ্য আধার—কৃষ্ণঃ কালিন্দ্যাং ক্রীড়তি (কৃষ্ণ কালিন্দীতে অর্থাৎ যমুনা সমীপে ( তটে ) ক্রীড়া করিতেছেন। এস্থলে কালিন্দ্যাং সামীপ্য আধার। ঐকদেশিক—গৃহে তিষ্ঠতি। গৃহে অর্থাৎ গৃহের এক দেশে আছে )। বিষয়—সুখে অভিলাষঃ সুখ বিষয়ে ইচ্ছা )। ব্যাপ্তি—তিলেষু তৈলম্ অস্তি ) তিল ( ব্যাপীয়া তৈল আছে )।

২০২। সম্প্রদান ও অপাদান কারকের বিষয় বর্ণ প্রকরণে কারকাদি শব্দ-'বভক্তি নির্ণয় স্থলে যাহা বলা হইয়াছে, তাহাই যথেষ্ট, এই জন্য এখানে আর তাহাদের উল্লেখ করা হইল না।

## বিভক্তি নির্ণয়।

### প্রথমা।

২০৩। কর্ত্তৃবাচ্যের উক্ত কর্ত্তায় ও কর্ম্মবাচ্যের উক্ত কর্ম্মে প্রথমা বিভক্তি হয়। কর্ম্মবাচ্যে নী প্রভৃতি ধাতুর মুখ্য কর্ম্মে এবং দুহ প্রভৃতি ধাতুর গৌণ কর্ম্মে প্রথমা বিভক্তি হয়। অভিধেয় মাত্রে অর্থাৎ ক্রিয়া কর্ম্ম শূন্য স্থলে, সম্বোধনে এবং কোনও কোনও স্থলে ইতি সাম্প্রতম্, ইত্যাদি অব্যয় শব্দের যোগে প্রথমা বিভক্তি হয়। কর্ম্মবাচ্যে গত্যর্থ প্রভৃতির প্রযোজ্য কর্ত্তায়ও প্রথমা বিভক্তি হয়।

[ উদাহরণ গুলি পরিশিষ্ট হইতে শিক্ষক মহাশয়েরা ছাত্রদিগকে বুঝাইয়া দিবেন ]।

### দ্বিতীয়া।

২০৪। কর্ত্তৃবাচ্যের কর্ম্ম কারকে, নী প্রভৃতি ধাতুর গৌণ কর্ম্মে. দুহ প্রভৃতির মুখ্য কর্ম্মে, দিব্ ধাতুর করণ কারকে, (ইহাতে তৃতীয়াও হয়) অধি পূর্ব্বক শী, স্থা ও আস্ ধাতুর অধিকরণ কারকে, ও উপ অনু আ, অধি পূর্ব্বক বস্ ধাতুর অধিকরণ কারকে, দ্বিতীয়া বিভক্তি হয়। ক্রিয়ার বিশেষণে এবং ব্যাপ্তি অর্থ বুঝাইলে পথ ও কাল বাচক শব্দের উত্তরও দ্বিতীয়া বিভক্তি হয়। অভিতঃ সর্ব্বতঃ পরিতঃ উভয়তঃ এই চারি তস্-

প্রত্যয়ান্ত শব্দের যোগে এবং ধিক্ প্রতি প্রভৃতি অব্যয় শব্দের যোগেও দ্বিতীয়া বিভক্তি হয়। কর্তৃবাচ্যে গত্যর্থ প্রভৃতির প্রযোজ্য কর্ত্তায় দ্বিতীয়া বিভক্তি হয় এবং হৃ ও কৃ ধাতুর প্রযোজ্য কর্ত্তায় তৃতীয়াও হয়।

## তৃতীয়া।

২০৫। কর্ম্ম ও ভাববাচ্যের কর্ত্তৃকারকে, কর্ম্মণি বাচ্যে প্রযোজক কর্ত্তায়, করণ কারকে, সহার্থ শব্দের যোগে, ঊনার্থ, বারণার্থ ও প্রয়োজনার্থ শব্দের যোগে, অপবর্গে অর্থাৎ ক্রিয়া-সমাপ্তি ও ফল প্রাপ্তি বুঝাইলে পথ ও কাল বাচক শব্দের উত্তর, বিকৃতাঙ্গ বাচক শব্দের উত্তর, উপলক্ষণ অর্থে এবং প্রকৃতি প্রভৃতি কতকগুলি শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়। গত্যর্থ প্রভৃতি ধাতু ভিন্নের প্রযোজ্য কর্ত্তায়ও তৃতীয়া বিভক্তি হয়।

## চতুর্থী।

২০৬। সম্প্রদান কারকে চতুর্থী বিভক্তি হয়। যথা বিপ্রায় গাং দদাতি। অভিপ্রেতার্থে অর্থাৎ যাহার প্রীতি জননাদির উদ্দেশে ক্রিয়ার অনুষ্ঠান করে তাহাও সম্প্রদান হয়। যথা, পুত্রায় চন্দ্রং দর্শয়তি। এস্থলে পুত্রের প্রীতির উদ্দেশে চন্দ্র দেখান, অতএব পুত্রায় সম্প্রদান। ক্রিয়ার্থোপপদের কর্ম্ম অর্থাৎ অপ্রযুজ্যমান তুম্ প্রত্যয়ের কর্ম্মে চতুর্থী বিভক্তি হয়। যথা, ফলম্ আনেতুম্ যাতি এই অর্থে ফলায় যাতি। "ফলম্" তুম্ প্রত্যয়ান্ত উহ্য আনেতুং ক্রিয়ার কর্ম্ম ছিল, তাহাতে চতুর্থী হইল। রুচি—অর্থ ধাতুর প্রয়োগে, প্রীয়মাণ অর্থাৎ যাহার

রুচি বোধ হয় সেই ব্যক্তি, স্পৃহি ধাতুর প্রয়োগে যাহাতে স্পৃহা সেই বস্তু এবং ধারি ধাতুর প্রয়োগে উত্তমর্ণ, ইহারা সম্প্রদান হয়। ইহাতে চতুর্থী বিভক্তি হয়। তাদর্থ্যে অর্থাৎ নিমিত্ত অর্থে, কৢপি প্রভৃতি ধাতুর প্রয়োগে সম্পদ্যমানে, হিত, সুখ ও নমস্ শব্দের যোগে (নম ধাতুর যোগে বিকল্পে দ্বিতীয়া ও চতুর্থী), স্বস্তি, স্বাহা, স্বধা ও বষট্ শব্দ যোগে, অলম্, সমর্থ প্রভৃতি সমর্থার্থক শব্দ যোগে চতুর্থী হয় এবং শরীরাদির চেষ্টায় গমন বুঝাইলে, গমনার্থক ধাতুর কর্ম্মে চতুর্থী ( পক্ষে দ্বিতীয়া ) বিভক্তি হয়।

## পঞ্চমী।

২০৭। অপাদান কারকে পঞ্চমী বিভক্তি হয়। ভয়ার্থ ও ত্রাণার্থ ধাতুর প্রয়োগে,ভয়ের হেতুও অপাদান হয়। যাহা হইতে উৎপত্তি, যাহা হইতে বিরতি, যাহাতে জুগুপ্সার উৎপত্তি, যাহার নিকট হইতে অধ্যয়ন, যাহার নিকট হইতে শ্রবণ, যাহার নিকট হইতে প্রাপ্তি এবং যে বিষয়ে অনবধানতা, ইহারাও অপাদান। যপ্ প্রত্যয়ের অর্থে কর্ম্ম ও অধিকরণ কারকে পঞ্চমী বিভক্তি হয়, অপেক্ষা অর্থে, সীমা অর্থক আ এই অব্যয় যোগে, অন্য, ভিন্ন, ইত্যাদি শব্দ যোগে, আ ও আহি, আরাৎ, বহিঃ প্রভৃতি শব্দ যোগে, ঋতে শব্দের যোগে (দ্বিতীয়াও হয়), বিনা ও পৃথক্ শব্দের যোগে (দ্বিতীয়া ও তৃতীয়াও হয়), স্তোক, কৃচ্ছ্র, অল্প) ও কতিপয় শব্দের উত্তর (তৃতীয়াও হয়) এবং হেতু অর্থ বুঝাইলে (তৃতয়াও হয়) এই সকল স্থলে, ও অন্যান্য কতি-পয় স্থলে পঞ্চমী বিভক্তি হয়।

## ষষ্ঠী।

২০৮। সম্বন্ধে ষষ্ঠী বিভক্তি হয়। কতকগুলি কৃৎ প্রত্যয়ের যোগে কর্ত্তৃকারকে ও কর্ম্মকারকে ষষ্ঠী বিভক্তি হয়। শতৃ, শাণচ্, ক্বসু, কানচ্, স্যতৃ, স্যমান, তুম্, ত্বা, যপ্, উ, উক, আলু, ইষ্ণু, শীলার্থ তৃণ্, ভবিষ্যৎ-অর্থ ণিন্ ও খল্ প্রত্যয় এবং বর্ত্তমান ভিন্ন অতীত কালে প্রযুক্ত ত ও তবৎ এই সকল প্রত্যয়ের যোগে ষষ্ঠী হয় না। তব্য, অনীয়, য প্রত্যয়ের যোগে বিকল্পে কর্ত্তৃকারকে ষষ্ঠী (তৃতীয়াও হয়) হয়। স্মরণার্থ ধাতু, দয় ধাতু ও ঈশ ধাতুর কর্ম্মে বিকল্পে ষষ্ঠী (দ্বিতীয়াও হয়) হয়, তৃপ্তিঅর্থক ধাতুর করণকারকে বিকল্পে ষষ্ঠী (তৃতীয়াও হয়) এনপ্ প্রত্যয়ান্ত শব্দের যোগে (দ্বিতীয়াও হয়), তুল্যার্থ শব্দের যোগে (তৃতীয়াও হয়) এবং দূরার্থ ও অন্তিকার্থ শব্দের যোগে (পঞ্চমীও হয়) বিকল্পে ষষ্ঠী হয়। নির্দ্ধারে ও অনাদরে ষষ্ঠী (সপ্তমীও হয়) বিভক্তি হয়। এবং হেতু শব্দের প্রয়োগ থাকিলে নিমিত্ত বোধক শব্দের উত্তর তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী ষষ্ঠী ও সপ্তমী এই পাঁচ বিভক্তি হয় এবং হেতু শব্দেও ঐ সকল বিভক্তি হয়, নিমিত্ত বোধক সর্ব্বনাম শব্দের উত্তর কিন্তু প্রথমা প্রভৃতি সাত বিভক্তিই হয়।

## সপ্তমী।

২০৭। অধিকরণকারকে সপ্তমী বিভক্তি হয়। প্রশংসাবাচক সাধু ও নিপুণ শব্দের যোগে সপ্তমী বিভক্তি হয়। অনাদরেও নির্দ্ধার অর্থে সপ্তমী বিভক্তি হয় (ষষ্ঠীও হয়)। এবং দূরার্থও অন্তিকার্থ শব্দের উত্তর সপ্তমী ও দ্বিতীয়া, তৃতীয়া, পঞ্চমী বিভক্তি হয়।

# ষষ্ঠ অধ্যায়।

## সমাস প্রকরণ। (Compounds.)

### সাধারণ নিয়ম।

২০৮। সমাস হইলে পূর্ব্বপদস্থ নকারান্ত শব্দের ন লোপ হয়। স্বর ও কপ্ প্রত্যয় পরে থাকিলে পূরপদের অন্তস্থিত নকারের লোপ হয়। এবং স্বর পরে পূর্ব্ববর্ত্তী অবর্ণ ও ইবর্ণেরও লোপ হয়।

২০৯। ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে নঞ্ স্থানে অ, এবং স্বর পরে নঞ্ স্থানে অন্ হয়।

২১০। যে সকল প্রত্যয়ের ড ইৎ যায়, তাহা পরে থাকিলে, অন্ত্যস্বর ও তৎপ্রভৃতি বর্ণের লোপ হয়। সমাসে বিংশতি শব্দের তি লোপ হয়।

২১১। বহুব্রীহি সমাসে, অন্য পদার্থের প্রতীতি স্থলে, অন্তস্থিত গো শব্দ স্থানে গু হয় এবং স্ত্রী প্রত্যয় হ্রস্ব হয়। ঈয়স্ প্রত্যয়ের পরবর্ত্তী স্ত্রী প্রত্যয় হ্রস্ব হয় না।

২১২। সমাস হইলে সকল পদ একত্র হইয়া একটি পদ হয় এবং তাহার উত্তর আবার বিভক্তি হয়। যে স্থলে অন্য পদার্থ প্রতীত হয়, তথায় সেই পদ বিশেষণ হয় এবং বিশেষ্যের লিঙ্গ প্রাপ্ত হয়। সমাহার সমাসে ক্লীবলিঙ্গ ও একবচন হয়।

২১৩। বিশেষ্য শব্দ পরে থাকিলে বিশেষণ মহৎ শব্দ স্থানে মহা হয়, কিন্তু মহৎ শব্দ বিশেষ্য হইলে মহা হয় না। এবং সমাস হইলে স্ত্রীলিঙ্গ সর্ব্বনামের পুংবদ্ভাব হয়। যথা, মহারাজঃ।

মহদাশ্রয়ঃ। সর্ব্বা রাত্রিঃ—সর্ব্বরাত্রম্। বিদ্যা ও গোত্র সম্বন্ধ থাকিলে ঋকারান্ত ও পুত্রশব্দ পরে, ঋকারান্তপূর্ব্বপদে ডা প্রত্যয় হয়। যথা হোতাপোতারৌ, পিতাপুত্রৌ।

## দ্বন্দ্ব সমাস। Copulative Compounds.

২১৪। পরস্পর ভিন্নার্থ বোধক অর্থাৎ বিশেষ্য বিশেষণ নয় এরূপ, প্রথমা বিভক্তি যুক্ত দুই বা বহু পদের সমাসকে দ্বন্দ্ব সমাস কহে। দুই এক বচনান্ত পদে দ্বন্দ্ব সমাস হইলে শেষের শব্দ দ্বিবচনান্ত হয়, অন্যত্র বহুবচনান্ত। পর পদে যে লিঙ্গ থাকে, দ্বন্দ্ব সমাসে সমস্ত-পদ সেই লিঙ্গ প্রাপ্ত হয়। দ্বন্দ্ব সমাস ত্রিবিধ; ইতরেতর, সমাহার ও একশেষ।

ইতরেতর—যথা, হরিশ্চ হরশ্চ—হরিহরৌ। রামশ্চ লক্ষ্মণশ্চ ভরতশ্চ—রামলক্ষ্মণভরতাঃ। শব্দশ্চ রূপঞ্চ—শব্দরূপে। মাতাচ পিতাচ মাতাপিতরৌ ইত্যাদি।

সমাহার—প্রাণীর অঙ্গ, গানবাদ্যাদির অঙ্গ ও যুদ্ধের অঙ্গ-বাচক পদের সমাহার হয়। যথা, করশ্চ চরণশ্চ—করচরণম্। শঙ্খশ্চ মৃদঙ্গশ্চ শঙ্খমৃদঙ্গম্। ধনূংষি চ শরাশ্চ ধনুঃশরম্। লিঙ্গ ভেদ হইলে দেশ বাচক ও নদী বাচক পদের সমাহার হয়। যথা, মথুরা চ পাটলিপুত্রশ্চ—মথুরা-পাটলিপুত্রম্। গঙ্গাচ শোণশ্চ—গঙ্গাশোণম্ ইত্যাদি। পশু, পক্ষী, ক্ষুদ্রজন্তু, বৃক্ষ, তৃণ, ও ফলবাচক পদের বহুবচনে বিকল্পে সমাহার হয়। যথা গাবশ্চ মহিষাশ্চ—গো-মহিষম্। কুশাশ্চ কাশাশ্চ কুশকাশম্। পক্ষে—গো-মহিষাঃ, কুশ-

কাশাঃ ইত্যাদি। বহুবচনে নিত্যবিরোধী জন্তুবাচক পদের ও গবাশ্ব প্রভৃতির নিত্য সমাহার হয়। যথা, মার্জ্জারাশ্চ মূষিকাশ্চ—মার্জ্জারমূষিকম্। গাবশ্চ অশ্বাশ্চ গবাশ্বম্। এইরূপ পুত্র-পৌত্রম্, স্ত্রী-কুমারম্, উষ্ট্র-খরম্, মাংস-শোণিতম্, দাসী-দাসম্ ইত্যাদি।

জায়া ও পতিঃ পদে দ্বন্দ্ব সমাস হইলে তিন পদ হয়, যথা, জায়াপতী, দম্পতী ও জম্পতী। মাতৃ ও পিতৃ শব্দে দ্বন্দ্ব সমাস হইলেও তিন পদ হয়। মাতা-পিতরৌ, মাতর-পিতরৌ এবং পিতরৌ ( একশেষ )।

কতকগুলি নিপাতন সিদ্ধ—

স্ত্রীপুংসৌ, ধেন্বনডুহৌ, বাঙ্‌মনসে, অক্ষিভ্রুবৌ, নক্তন্দিবম্, রাত্রিন্দিবম্, অহোরাত্রঃ, অহর্দ্দিবম্। ইত্যাদি।

একশেষ দ্বন্দ্ব—ব্যক্তিবিশেষের সংজ্ঞাবাচক পদ ভিন্ন, এক বিভক্তিযুক্ত সমানাকার অনেক পদের দ্বন্দ্ব সমাস হইলে, একমাত্র পদ অবশিষ্ট থাকে, ইহাকেই একশেষ দ্বন্দ্ব কহে। দুই পদের একশেষ হইলে অবশিষ্ট পদ দ্বিবচনান্ত এবং বহু পদের একশেষে অবশিষ্ট পদ বহুবচনান্ত হয়। স্ত্রী-বাচক পদের সহিত একশেষ হইলে, পুরুষ-বাচক পদ অবশিষ্ট থাকে। একশেষ সমাসে স্ত্রীলিঙ্গ বিহিত আপ্ ঈপ্ প্রত্যয় ভিন্ন অন্যান্য অংশে সমানাকারের পদ হওয়া চাই। শব্দের স্বরূপ-গত প্রভেদ থাকিলে হয় না। কেবল মাতা এই পদের সহিত পিতা এই পদের একশেষে পিতা পদ অবশিষ্ট থাকে, তাহাও বিকল্পে। শ্বশ্রূঃ পদের সহিত শ্বশুরঃ পদের একশেষে বিকল্পে শ্বশুরঃ পদ

অবশিষ্ট থাকে, এবং স্বসার সহিত ভ্রাতার ও দুহিতার সহিত পুত্রের একশেষ হইলে ভ্রাতা ও পুত্রঃ পদ অবশিষ্ট থাকে। যথাক্রমে উদাহরণঃ—

তরুশ্চ তরুশ্চ—তরূ। ফলঞ্চ ফলঞ্চ ফলঞ্চ—ফলানি। ব্যক্তিসংজ্ঞা—ইন্দ্রশ্চ ইন্দ্রাণীচ—ইন্দ্রেন্দ্রাণ্যৌ একশেষ হইল-না। ব্রাহ্মণশ্চ ব্রাহ্মণীচ—ব্রাহ্মণৌ। সমান আকার না হইলে—হংসশ্চ সারসীচ হংসসারস্যৌ, এক শেষ হইল না। মাতাচ পিতাচ—পিতরৌ ও মাতাপিতরৌ। শ্বশ্রূশ্চ শ্বশুরশ্চ—শ্বশুরৌ ও শ্বশ্রূশ্বশুরৌ। ভ্রাতাচ স্বসাচ—ভ্রাতরৌ। পুত্রশ্চ দুহিতাচ—পুত্রৌ। আর নপুংসক ভিন্নের সহিত অনপুংসকের সমাস হইলে নপুংসক অবশিষ্ট থাকে এবং বিকল্পে একবচন ও বহুবচন হয়। যথা তৃণানিচ ভূমিশ্চ উদকঞ্চ—এতৎ বা এতানি। শুক্লশ্চ শুক্লাচ শুক্লঞ্চ—শুক্লং বা শুক্লানি ইত্যাদি।

## পূর্ব্বনিপাত।

২১৫। দ্বন্দ্ব সমাসে, অপেক্ষাকৃত অল্প স্বর বিশিষ্ট পদ, স্বর সাম্যস্থলে আদিতে স্বরযুক্ত অকারান্ত পদ, ইকারান্ত ও উকারান্ত পদ, উভয়ের মধ্যে পূজ্যতর পদ, এবং লঘুবর্ণ বিশিষ্ট পদ এই সকল পূর্ব্বে বসিয়া থাকে। জেষ্ঠভ্রাতা কনিষ্ঠের পূর্ব্বে এবং ঋতু, নক্ষত্র ও ব্রাহ্মণাদিবর্ণ পৌর্ব্বাপর্য্য ক্রমে বসে। ধর্ম্ম প্রভৃতি পদ অনিয়মিত। যথা, তাল-তমালৌ। অশ্ব-গজৌ। হরি-হরৌ। মৃদু দৃঢ়ৌ। মাতা-পিতরৌ। নল-নীলৌ। রাম-লক্ষ্মণৌ। শিশির-বসন্তৌ। অশ্বিনী-ভরণ্যৌ। বৈশ্য-শূদ্রৌ। ধর্ম্মার্থৌ ও অর্থধর্ম্মৌ।

## কর্ম্মধারয়। Appositional Compounds.

২১৬। বিশেষ্য পদের সহিত বিশেষণ পদের যে সমাস, তাহাকে কর্ম্মধারয় বলে। কর্ম্মধারয় সমাসে বিশেষণ ও বিশেষ্য স্ত্রীলিঙ্গ হইলে, বিশেষণ স্ত্রীলিঙ্গের পুংবদ্ভাব হয়। যথা, উন্নতঃ তরুঃ—উন্নততরুঃ। জীর্ণা তরিঃ—জীর্ণতরিঃ। নীলম্ উৎপলম্—নীলোৎপলম্। মহান্ রাজা মহারাজঃ। (২২২ সূত্র শেষ অংশ দেখ)।

বর্ণবাচক বিশেষণে বিশেষণে, নঞ্ বিশিষ্ট ও নঞ্ শূন্য ক্ত প্রত্যয়ান্ত বিশেষণে বিশেষণে, এবং পূর্ব্বকাল ও উত্তর কালবাচক ক্ত প্রত্যয়ান্ত বিশেষণে বিশেষণে কর্ম্মধারয় সমাস হয়। যথা, (সঃ) নীলশ্চ লোহিতশ্চ—নীললোহিতঃ (শিবঃ)। (তৎ) পীতঞ্চ অপীতঞ্চ—পীতাপীতম্। পূর্ব্বং সুপ্তঃ পশ্চাৎ উত্থিতঃ সুপ্তোত্থিতঃ। ভুক্তোজ্ঝিতঃ ইত্যাদি।

২১৭। যাহার সহিত তুলনা দেওয়া যায়, তাহা উপমান, যে বস্তুর তুলনা করা যায়, তাহা উপমেয়। উপমান ও উপমেয়ের সমান ধর্ম্ম বোধক পদের সহিত উপমান বাচকের সমাসকে উপমান সমাস কহে। সিংহ, ব্যাঘ্র প্রভৃতি উপমান বাচক পদের সহিত, উপমেয় পদের সমাসকে উপমিত সমাস কহে। এবং উপমান ও উপমেয় অভেদ রূপে নির্দ্দিষ্ট হইলে উভয় পদের সমাসকে রূপক সমাস কহে। যথা ঘন ইব শ্যামঃ—ঘনশ্যামঃ। পুরুষঃ সিংহ ইব—পুরুষসিংহঃ। মুখমেব অম্ভোজম—মুখাম্ভোজম্।

২১৮। যাহা ছিলনা, তাহা হওয়াকে অভূত-তদ্ভাব বলে।

এই অর্থে ক্ত প্রত্যয়ান্ত কতকগুলি পদের কর্ম্মধারয় সমাস হয়। যথা, রাশীভূতঃ, শ্রেণীভূতঃ রাশীকৃতঃ ইত্যাদি।

## দ্বিগু সমাস। Numeral Compounds.

২১৯। সংখ্যাবাচক পদ পূর্ব্বে থাকিলে দ্বিগু সমাস বলা যায়। দ্বিগু সমাস তিন প্রকার। তদ্ধিতার্থ, উত্তরপদ ও সমাহার। তদ্ধিতার্থ—পঞ্চভিঃ গোভিঃ ক্রীতঃ—পঞ্চগুঃ। উত্তরপদ—পঞ্চ হস্তাঃ প্রমাণম্ অস্য—পঞ্চহস্তপ্রমাণম্। সমাহার—ত্রয়াণাং লোকানাং সমাহারঃ ত্রিলোকী, ত্রয়াণাং ভুবনানাং সমাহারঃ- ত্রিভুবনম্। ভুবন, যুগ, পাত্র প্রভৃতি কয়েকটি অকারান্ত শব্দ ভিন্ন অন্য অকারান্ত শব্দের উত্তর সমাহার সমাসে ঈপ্ হয়।

---

## তৎ পুরুষ। Determinative Compounds.

২২০। পূর্ব্বপদ দ্বিতীয়া, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী, সপ্তমী ইহার মধ্যে কোনও বিভক্তি যুক্ত হইলে, তৎপুরুষ সমাস হয়।

২২১। তৎপুরুষ সমাসে, সমস্ত-ভাগের অন্তঃস্থিত রাত্র, অহ্ন, ও অহ পুংলিঙ্গ হয়। এবং সমাসে সংখ্যাবাচক শব্দ পূর্ব্বে থাকিলে রাত্র, এবং পুণ্য শব্দের পর অহ ক্লীবলিঙ্গ হয়।

২২২। সর্ব্ব, পুণ্য, সংখ্যাবাচক ও অব্যয়ের পরবর্ত্তী অহন্ শব্দের উত্তর অন্ হয় এবং অহন্ স্থানে অহ্ন হয়, রাত্রি স্থানে রাত্র হয়। এক ও পুণ্যের পর অহন্ স্থানে অহ্ন হয় না। পূর্ব্ব পদার্থের বাহুল্য বুঝাইলে ছায়া শব্দ ক্লীবলিঙ্গ হয়, এবং তৎপুরুষ

ও কর্ম্মধারয় সমাসে রাজন্ অহন্ ও সখি শব্দে টচ্ প্রত্যয় হইয়া অকারান্ত হয়।

উদাহরণ—কষ্টং শ্রিতঃ—কষ্টশ্রিতঃ। গৃহং গতঃ—গৃহগতঃ। বর্ষং ভোগ্যঃ—বর্ষভোগ্য। মাসেন পূর্ব্বঃ—মাসপূর্ব্বঃ। একেন ঊনঃ একোনঃ। ব্যাঘ্রেণ হতঃ—ব্যাঘ্রহতঃ। পুত্রায় হিতম্—পুত্রহিতম্। ধনায় লোভঃ—ধনলোভঃ। যূপায় দারু—যূপদারু। ব্যাঘ্রাৎ ভয়ম্—ব্যাঘ্রভয়ম্। তরোঃ ছায়া—তরুচ্ছায়া। বাহুল্য অর্থে—ইক্ষূণাং ছায়া—ইক্ষুচ্ছায়ম্। দেবানাং রাজা—দেবরাজঃ। রাজ্ঞঃ সখা—রাজসখঃ। রণে পণ্ডিতঃ—রণপণ্ডিতঃ কবিষু শ্রেষ্ঠঃ—কবিশ্রেষ্ঠঃ। নির্দ্ধার অর্থে ষষ্ঠীর সমাস হয় না। কবীনাং শ্রেষ্ঠঃ এই বাক্যে কবিশ্রেষ্ঠঃ এইরূপ সমাস হইবে না।

অর্দ্ধ শব্দ যখন পুংলিঙ্গ হয় তখন এক অংশ অর্থ হয়, আর যখন ক্লীবলিঙ্গ হয়, তখন সমান অংশ অর্থাৎ অর্দ্ধেক অংশ বুঝায়। একবচনান্ত অবয়বীর সহিত ক্লীবলিঙ্গ অর্দ্ধের তৎপুরুষ সমাস হয়। যথা অর্দ্ধং পিপ্যল্যাঃ—অর্দ্ধ পিপ্যলী। একদেশ বাচক পদের সহিত কালবাচকের সমাস হয় এবং অহন্ শব্দের স্থানে অহ্ন হয়। পূর্ব্বম্ অহ্নঃ—পূর্ব্বাহ্নঃ। পূর্ব্বং রাত্রেঃ—পূর্ব্বরাত্রঃ (অন্ হইল)। ধাতুর সহিত উপপদের তৎপুরুষ সমাস হয়। কুম্ভং করোতি কুম্ভকারঃ, পঙ্কাৎ জায়তে পঙ্কজম্ ইত্যাদি। সুবন্ত পদের সহিত নঞের সমাস হয়। ন ব্রাহ্মণঃ—অব্রাহ্মণঃ। অণ্ড শাবক প্রভৃতি পরে থাকিলে হংসী কুক্কুটী প্রভৃতির পুংবদ্ভাব হয়। যথা হংস্যাঃ অণ্ডঃ—

হংসাণ্ডঃ কুক্কুট্যাঃ শাবঃ—কুক্কুটশাবঃ। ময়ূরব্যংসক প্রভৃতি পদ নিপাতনে সিদ্ধ। যথা ময়ূরঃ-ব্যংসকঃ ময়ূরব্যংসকঃ। অকুতোভয়ঃ। গ্রামান্তরম্। নগরান্তরম্ ইত্যাদি।

---

## বহুব্রীহি সমাস। Relative Compounds.

২২৩। বহুব্রীহি সমাস প্রকারান্তরে দুইপ্রকার। সমানাধিকরণ পদ-ঘটিত ও ব্যধিকরণ-পদ-ঘটিত। পরস্পর বিশেষ্য ও বিশেষণ পদে যে বহুব্রীহি হয়, তাহা সমানাধিকরণ-পদ-ঘটিত। যথা, কৃষ্ণঃ কায়ঃ যস্য সঃ কৃষ্ণকায়ঃ ( পুরুষঃ )। আর বিশেষ্য বিশেষণ ভিন্ন অন্যবিধ পদে যে বহুব্রীহি হয়, তাহা ব্যধিকরণ-পদ-ঘটিত। যথা, চন্দ্রঃ মৌলৌ যস্য সঃ চন্দ্রমৌলিঃ ( শিবঃ )। সমাস কালে বহুব্রীহিতে যদ্ শব্দের এক পদ থাকে। যে কয় পদে সমাস হয়, বহুব্রীহি সমাসে সেই কয় পদের অর্থ না বুঝাইয়া, তদর্থ বিশিষ্ট অন্য পদার্থের বোধ হইয়া থাকে। যথা, দীর্ঘৌ বাহূ যস্য সঃ দীর্ঘবাহুঃ ( পুরুষঃ ) এ স্থলে দীর্ঘ বাহুদ্বয় না বুঝাইয়া, দীর্ঘ বাহুদ্বয় বিশিষ্ট পুরুষকে বুঝাইতেছে। তদর্থ বিশিষ্ট অন্য পদার্থের বোধ না হইলে, দীর্ঘবাহু স্থলে কর্ম্মধারয় সমাস হইত। বহুব্রীহি সমাসান্ত পদগুলি বিশেষণ।

২২৪। কর্ম্মধারয় সমাসের ন্যায় বহুব্রীহি সমাসেও স্ত্রীলিঙ্গের বিশেষণ পূর্ব্বপদের পুংবদ্ভাব হয়। যথা, স্থিরা বুদ্ধিঃ যস্য সঃ স্থিরবুদ্ধিঃ ( পুরুষঃ )। কিন্তু উপ্ প্রত্যয়ান্ত, অক ও ক প্রত্যয়ান্ত, সংজ্ঞা ও পূরণ বাচক, জাতি ও স্বাঙ্গবাচক এবং প্রিয়া প্রভৃতি শব্দ পরে থাকিলে পুংবদ্ভাব হয় না, ভক্তি, তনয়া ও

দুহিতা শব্দ পরে বিকল্পে পুংবদ্ভাব হয়। যথা উপ্—বামোরূ ভার্য্যা যস্য সঃ বামোরূ-ভার্য্যঃ। অক—পাচিকা ভার্য্যা যস্য সঃ পাচিকা-ভার্য্যঃ। ক—রসিকা ভার্য্যা যস্য সঃ রসিকা-ভার্য্যঃ। সংজ্ঞা—গঙ্গা ভার্য্যা যস্য সঃ গঙ্গা ভার্য্যঃ। পূরণবাচক—দ্বিতীয়া ভার্য্যা যস্য সঃ দ্বিতীয়া-ভার্য্যঃ। জাতিবাচক—ব্রাহ্মণী-ভার্য্যা যস্যঃ সঃ ব্রাহ্মণী-ভার্য্যঃ। স্বাঙ্গবাচক—সুকেশী ভার্য্যা যস্য সঃ সুকেশী-ভার্য্যঃ। ভক্তি—দৃঢ়া ভক্তিঃ যস্য সঃ দৃঢ়াভক্তিঃ ও দৃঢ়ভক্তিঃ।

২২৫। বহুব্রীহি সমাসে উরস্ প্রভৃতি শব্দের উত্তর এবং স্ত্রীলিঙ্গে ইন্ ভাগান্ত এবং ঋকারান্ত ও দীর্ঘ ঈকারান্ত শব্দের উত্তর ক প্রত্যয় হয়, তদ্ভিন্ন স্থলে বিকল্পে। যথা, ব্যূঢ়ম্ উরঃ যস্য সঃ ব্যূঢ়োরস্=ব্যূঢ়োরস্কঃ। বহুধনিন্=বহুধনিকঃ। এক-মাতৃ=একমাতৃকঃ। মৃতভর্ত্তৃ=মৃতভর্ত্তৃকা। বহুপত্নী=বহু-পত্নীকঃ। অন্যত্র ধৃতধনুষ্=ধৃত-ধনুষ্কঃ অথবা ধৃতধনুঃ ইত্যাদি।

২২৬। বহুব্রীহি সমাসে তৃতীয়ান্ত পদের সহিত সহ শব্দের সমাস হইলে সহ শব্দের স্থানে বিকল্পে স হয়। যথা, পুত্রেণ সহ বর্ত্তমানঃ=সপুত্রঃ ও সহপুত্রঃ। পত্ন্যা সহ বর্ত্তমানঃ= সপত্নীকঃ ও সহপত্নীকঃ। বিনয়েন সহ বর্ত্তমানম্ সবিনয়ম্ ও সহবিনয়ম্। রূপ,নাম, গোত্র, বর্ণ, বয়ঃ প্রভৃতি শব্দ পরে থাকিলে, সমান শব্দ স্থানে বিকল্পে স হয় এবং পিণ্ড প্রভৃতি পরে নিত্য স হয়। যথা, সমানং রূপং যস্য সঃ সরূপঃ ও সমানরূপঃ। এইরূপ সগোত্রঃ ও সমানগোত্রঃ। পিণ্ড প্রভৃতি—সপিণ্ডঃ, সনাভিঃ ইত্যাদি।

২২৭। বহুব্রীহি সমাসে, নঞ্, দুর্ ও সু শব্দের পর প্রজা শব্দের উত্তর অস্ হয়। নঞ্ প্রভৃতির এবং মন্দ ও অল্প শব্দের পর মেধা শব্দের উত্তরও অস্ হয়। যথা, অপ্রজাঃ দুষ্প্রজাঃ, সুপ্রজাঃ। অমেধাঃ, মন্দমেধাঃ, অল্পমেধাঃ ইত্যাদি।

২২৮। বহুব্রীহি সমাসে জায়া শব্দের স্থানে জানি ও অক্ষি শব্দ স্থানে অক্ষ হয়। স্ত্রীলিঙ্গে কুম্ভ প্রভৃতির পর পাদ শব্দ স্থানে পদ্ হয় এবং হস্তী প্রভৃতি ভিন্ন উপমান বাচকের পর এবং সু ও সংখ্যাবাচকের পর পাদ শব্দ স্থানে পাদ্ হয়। উৎ, সু, পূতি, সুরভি শব্দের পর গন্ধ শব্দের পর ই হইয়া গন্ধি হয়। অল্প সংযোগ বুঝাইলেও গন্ধি হয়। উপমান বাচকের পর বিকল্পে গন্ধি হয়, এবং দ্রব্যান্তর সংযোগে গন্ধযুক্ত স্থলে গন্ধি হয় না গন্ধই থাকে। যথা, যুবতী জায়া যস্য সঃ যুবজানিঃ। বিশালে অক্ষিণী যস্য সঃ বিশালাক্ষঃ। কুম্ভপদী। ব্যাঘ্রপাৎ। হস্তিপাদঃ। সুপাৎ। দ্বিপাৎ। সুগন্ধিঃ। ঘৃতগন্ধি ভোজনম্। মদগন্ধিঃ ও মদগন্ধঃ। দুর্গন্ধঃ,সুগন্ধঃ। মিত্র ও শত্রু অর্থে সুহৃৎ ও দুর্হৃৎ এই দুই পদ নিপাতন সিদ্ধ।

২২৯। সপ্তমী ও উপমান বাচকের পর বহুব্রীহি সমাস হইলে উত্তর পদের লোপ হয়। যথা, কণ্ঠে স্থিতঃ কালঃ অস্য ইতি কণ্ঠেকালঃ ( স্থিতঃ পদের লোপ হইল )। ব্যাঘ্রস্য নখানীব নখানি যস্য সঃ ব্যাঘ্রনখঃ ( নখানি পদের লোপ হইল )। স্বরবর্ণ পরে নঞ্ স্থানে অন্ ও ব্যঞ্জন পরে অ হয়, কিন্তু সমাসে বিকল্পে অ হয়। যথা, নাস্তি অন্তো যস্য সঃ অনন্তঃ ও নান্তঃ। ন চ্যুতঃ=অচ্যুতঃ ও নচ্যুতঃ।

## অব্যয়ীভাব সমাস। Indeclinable Compounds.

২৩০। অব্যয়ীভাব সমাস হইলে সমস্ত ভাগ ক্লীবলিঙ্গ হয়। অকারান্ত অব্যয়ীভাবের পঞ্চমী ভিন্ন বিভক্তিতে ম্ হয়, তৃতীয়া ও সপ্তমীতে বিকল্পে ম্ হয়। অকারান্ত ভিন্ন সমস্ত শব্দ অব্যয়, তাহাদের উত্তর সকল বিভক্তিরই লোপ হয়।

২৩১। সমীপ, অভাব, অত্যয় অসম্প্রতি পশ্চাৎ, যোগ্য, বীপ্সা, অনতিক্রম, সাদৃশ্য, পর্য্যন্ত ইত্যাদি অর্থে এবং বিভক্তি অর্থে, সুবন্ত পদের সহিত অব্যয়ের সমাস হয়। যথা, কূলস্য সমীপম্ উপকূলম। বিঘ্নস্য অভাবঃ নির্ব্বিঘ্নম্। হিমস্য অত্যয়ঃ অতি-হিমম্। নিদ্রা সম্প্রতি ন যুজ্যতে অতিনিদ্রম্। গৃহস্য পশ্চাৎ অনুগৃহম্। রূপস্য যোগ্যম্ অনুরূপম্। দিনং দিনং প্রতি-দিনম্। শক্তিম্ অনতিক্রম্য যথাশক্তি। হরেঃ সদৃশম্ সহরি (সদৃশ স্থানে স) সমুদ্রপর্য্যন্তম্ আসমুদ্রম্। গৃহে এই সপ্তমী অর্থে অধিগৃহম্। অকারান্ত অব্যয়ীভাবের রূপ ঃ—

### উপকূল শব্দ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা— | উপকূলম্ | উপকূলম্ | উপকূলম্ |
| ২য়া— | ঐ | ঐ | ঐ |
| ৩য়া— | ঐ } | ঐ } | ঐ } |
| ,, | উপকূলেন } | উপকূলাভ্যাম্ } | উপকূলৈঃ } |
| ৪র্থী— | উপকূলম্ | উপকূলম্ | উপকূলম্ |

| | | |
|---|---|---|
| ৫মী—উপকূলাৎ | উপকূলাভ্যাম্ | উপকূলেভ্যঃ |
| ৬ষ্ঠী—উপকূলম্ | উপকূলম্ | উপকূলম্ |
| ৭মী ঐ<br>,, উপকূলে | ঐ<br>উপকূলয়োঃ | ঐ<br>উপকূলেষু |

অকারান্ত সমস্ত শব্দ এইরূপ। যথাশক্তি প্রভৃতি সমস্ত পদ অব্যয়।

২৩২। মর্য্যাদা ও অভিবিধি অর্থে আ এই ( পর্য্যন্ত অর্থ বোধক ) অব্যয়ের বিকল্পে সমাস হয়। "তেন বিনা মর্য্যাদা" "তৎ সহিতঃ অভিবিধিঃ" আসমুদ্রম্ বলিলে, আ এই অব্যয়ের মর্য্যাদা অর্থ হইলে, সমুদ্র বিনা অর্থাৎ সমুদ্রের পূর্ব্ব সীমা পর্য্যন্ত বুঝাইবে। আর অভিবিধি অর্থ হইলে, সমুদ্র সহিত অর্থাৎ সমুদ্রের পর সীমা পর্য্যন্ত বুঝাইবে। ইহাই মর্য্যাদা ও অভিবিধির অর্থ। কারকে বলা হইয়াছে এই আ যোগে পঞ্চমী বিভক্তি হয়। অতএব আ এই অব্যয়ের সহিত যখন সমাস হইবে, তখন আসমুদ্রম্, আর বিকল্পপক্ষে অর্থাৎ অসমাসে, আ—সমুদ্রাৎ এইরূপ ভিন্ন পদ হইবে।

নিম্নলিখিত পদগুলি অব্যয়ীভাব সমাস নিষ্পন্ন। যথা,—

সমুদ্রস্য পারম্ পারেসমুদ্রম্। অক্ষ্ণঃ সমীপম্ প্রত্যক্ষম্। অক্ষ্ণঃ পরম্ পরোক্ষম্। অক্ষ্ণঃ যোগ্যম্ সমক্ষম্। অক্ষ্ণঃ পশ্চাৎ—অন্বক্ষম্। তিষ্ঠন্তি গাবো যস্মিন্ কালে দোহায়—তিষ্ঠদ্গু। প্রদক্ষিণম্। সম্প্রতি। অভ্যগ্নি। প্রত্যগ্নি। যথাযথম্। যথাতথম্। পঞ্চনদম্। ইত্যাদি।

## সুপ্ সুপ্।

২৩৩। এই ষট্ সমাসের লক্ষণাতিরিক্ত সুবন্তের সহিত সুবন্তের সমাসকে সুপ্ সুপ্ সমাস কহে। যথা, আপাদ-মস্তকম্। জীবন্মৃতঃ। নিকামভীষণঃ ইত্যাদি।

## নিত্য তৎপুরুষ সমাস।

"অর্থেন নিত্যসমাসঃ বিশেষ্যলিঙ্গতাচ"

২৩৪। অর্থ শব্দের সহিত চতুর্থ্যন্ত পদের যে সমাস, তাহাকে নিত্য সমাস কহে। নিত্য সমাসে উভয় পদের ব্যাসবাক্য হয়-না। সমস্ত-পদ বিশেষ্য-লিঙ্গ প্রাপ্ত হয়। যথা ভক্ষায় অয়ম্—ভক্ষার্থঃ। ভক্ষায় ইয়ম্—ভক্ষার্থা। ভক্ষায় ইদম্—ভক্ষার্থম্।

## অলুক্ সমাস।

২৩৫। কতিপয় স্থলে সমাসে পূর্ব্বপদের বিভক্তির লোপ হয়-না। ইহাকেই অলুক সমাস বলে। যথা, ৫মী—স্তোকান্মুক্তঃ। দূরাদাগতঃ। কৃচ্ছ্রান্মুক্তঃ। অন্তিকাদাগতঃ। ৩য়া—ওজসা-কৃতম্। আত্মনাপঞ্চমঃ। ৪র্থী—পরস্মৈপদম্। আত্মনে-পদম্। ৭মী—যুধিষ্ঠিরঃ। অন্তেবাসী। স্তম্বেরমঃ। কর্ণে-জপঃ। পঙ্কেরুহঃ। বিকল্পে—সরসিজম্—সরোজম্। মন-সিজঃ—মনোজঃ। মাতুঃস্বসা—মাতৃস্বসা। পিতুঃস্বসা—পিতৃস্বসা। দুহিতুঃ পতিঃ—দুহিতৃপতিঃ। ইত্যাদি।

## কতিপয় অতিরিক্ত উদাহরণ।

২৩৬। কুৎসিতঃ রাজা—কিংরাজা। কুৎসিতঃ সখা—কিংসখা।

শোভনো রাজা—সুরাজা। শোভনো রাজা অস্মিন্—সুরাজা (দেশঃ) কুৎসিতঃ অশ্বঃ—কদশ্বঃ। কুৎসিতম্ অন্নম্—কদন্নম্। কুৎসিতঃ পুরুষঃ—কু-পুরুষঃ—কাপুরুষঃ। কু-উষ্ণম্—কোষ্ণম্, কবোষ্ণম্, কদুষ্ণম্ (ঈষদুষ্ণ)। ইত্যাদি।

---

# সপ্তম অধ্যায়।

## তিঙন্ত বা ধাতু প্রকরণ।

২৩৭। ভূ, স্থা, গম্, দৃশ্ প্রভৃতি ক্রিয়াবাচক প্রকৃতিকে ধাতু বলে। ধাতু সকল দশ শ্রেণীতে বিভক্ত। সেই এক এক শ্রেণীর নাম গণ। ভূ-আদি ধাতু যে শ্রেণীর অন্তর্গত, তাহার নাম ভ্বাদি গণ, তুদ্ প্রভৃতি যে শ্রেণীর অন্তর্গত, তাহার নাম তুদাদি গণ, এইরূপ, দিব্-আদি দিবাদি, সু আদি স্বাদি, ক্রী আদি ক্র্যাদি, তন্-আদি, তনাদি রুধ্-আদি রুধাদি, অদ্-আদি অদাদি, হু-আদি হ্বাদি, এবং চুর-আদি চুরাদি। যে ধাতু যে গণের অন্তর্গত, তাহাকে সেই গণীয় ধাতু বলে।

২৩৮। ধাতুর উত্তর দশ বিভক্তি হয়। যথা ১ লট্ (Present tense) ২ লঙ্ (Imperfect tense) ৩ লিট্ (Per. fect tense) ৪ লুঙ্ (Indefinite preterite) ৫ লুট্ (Definte Future) ৬। লৃট্ (Indefinite Future) ৭। লোট্ (Imperative Mood) ৮। বিধিলিঙ্ (Potential Mood) ৯। আশীর্লিঙ্ (Benedictive Mood) ১০। লৃঙ্ (Conditional Mood)।

২৩৯। বিভক্তি সকল দুই ভাগে বিভক্ত। প্রথম ভাগকে পরস্মৈপদ ও দ্বিতীয় ভাগকে আত্মনেপদ বলে। বিভক্তির তিন পুরুষ ও তিন বচন; সুতরাং পরস্মৈপদে নয়, ও আত্মনে পদে নয়, প্রত্যেক বিভক্তির অই অষ্টাদশ আকৃতি। দশ* বিভক্তির আকৃতি সমুদায়ে একশত অশীতি। কতকগুলি ধাতু পরস্মৈপদী, তাহাদের উত্তর কেবল পরস্মৈপদের বিভক্তি হয়। কতকগুলি ধাতু আত্মনেপদী, তাহাদের উত্তর কেবল আত্মনেপদের বিভক্তি হয় এবং কতকগুলি ধাতু উভয়পদী, তাহাদের উত্তর পরস্মৈপদ ও আত্মনেপদ এ উভয়েরই বিভক্তি হয়। কর্তৃবাচ্যে এই ত্রিবিধ ধাতুই প্রযুক্ত হয়, কিন্তু কর্ম্মণিবাচ্যে, ভাববাচ্যে ও কর্ম্ম-কর্তৃবাচ্যে ধাতু আত্মনেপদীই হয়। যে ধাতু আত্মনেপদী নয়, লট্ লোট্ লঙ বিধিলিঙ্ এই চারি বিভক্তিতে তাহাদের উত্তর যক্ ও আত্মনেপদ প্রভৃতি বিধান করিতে হয়, অন্যান্য বিভক্তিতে কেবল আত্মনেপদ বিধান করিতে হয়। লুঙ্ আদিতে আরও কিছু বিশেষ আছে।

২৪০। লট্ লোট্ লঙ্ বিধিলিঙ্ এই চারি বিভক্তিতে উপরি উক্ত দশগণের মধ্যে নয়টি গণীয় ধাতুর উত্তর নয়টি আগম হয় এবং একটি অভ্যস্ত হয়। ইহাতেই কোন্ ধাতু কোন্ গণীয়, তাহা সহজে বোধগম্য হইয়া থাকে। কোন্ গণীয় ধাতুর উত্তর কি আগম হয়, তাহা বিভক্তির আকৃতির সহিত নিম্নে নির্দ্দেশ করা যাইতেছে।

## আগম।

২৪১। ১। ভ্বাদিগণীয়ের উত্তর অ আগম হয়। অ পরে ধাতুর অন্ত্যস্বরের ও উপধা (অন্ত্যবর্ণের পূর্ব্ববর্ণকে উপধা বলে) লঘু স্বরের গুণ হয়। ২। তুদাদি গণীয় ধাতুর উত্তরও অ আগম হয়, কিন্তু ঐ অ পরে ধাতুর অন্ত্যস্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয় না। ৩। দিবাদি গণীয় ধাতুর উত্তর য আগম হয়। ৪। তনাদি গণীয় ধাতুর উত্তর উ আগম হয়। ৫। ক্র্যাদি গণীয় ধাতুর উত্তর না আগম হয়। ৬। স্বাদি গণীয় ধাতুর উত্তর নু আগম হয়। ৭। রুধাদি গণীয় ধাতুর অন্ত্য স্বরের পর ন্ আগম হয়। ৮। অদাদি গণীয় ধাতুর উত্তর অ হইয়া তাহার লোপ হয়। ৯। চুরাদি গণীয় ধাতুর উত্তর স্বার্থে ণিচ্ (ই) হয়। ১০। হ্বাদি গণীয় ধাতুর দ্বিত্ব হয়। লিট্ বিভক্তিতেও সকল গণীয় ধাতুর দ্বিত্ব হয়। যেমন, হুধাতু লট্ প্রভৃতি চারি বিভক্তিতে দ্বিত্ব হইয়া হু হু হইল। কৃধাতু লিট্, দ্বিত্ব হইয়া কৃ কৃ হইল। দ্বিত্ব হইলে তাহার প্রথম ভাগকে খি বলে। খির আদি স্বরের পর যে অংশ থাকে তাহার লোপ হয়। যেমন, ভিদ্ ধাতু দ্বিত্ব, ভিদ্ ভিদ্ হইল, খির আদিস্বর ইকার, তাহার পর অংশ দ্, তাহার লোপ হইয়া ভিভিদ্ হইল।

২৪২। দ্বিত্ব হইলে ধাতুকে অভ্যস্ত বলা যায়। অভ্যস্ত ধাতুর খির দীর্ঘস্বর হ্রস্ব হয়, যেমন, নীনী=নিনী। দ্বিতীয়বর্ণ প্রথম বর্ণ ও চতুর্থ বর্ণ তৃতীয় বর্ণ হয়, যেমন, ছিদ্ ছিদ্=চিছিদ্, ভিদ্ ভিদ্=বিভিদ্। ক খ স্থানে চ, গ ঘ স্থানে জ হয়।

যেমন, খদ্ খদ্=চখদ্, গদ্ গদ্=জগদ্। ঋ ৠ স্থানে অ হয়। যেমন, স্থ স্থ=সস্থ। হ স্থানে জ হয়। যেমন, হস্ হস্ জহস্। সংযুক্ত বর্ণ থাকিলে অন্ত্য ব্যঞ্জন বর্ণের লোপ হয়। যেমন, শ্রু শ্রু=শুশ্রু। এবং স্ক স্খ শ্চ শ্ছ ষ্ট ষ্ঠ স্ত স্থ স্প স্ফ এরূপ সংযুক্ত বর্ণ থাকিলে আদি সকারের লোপ হয়। যেমন, স্তু স্তু=তুস্তু। লট্ লোট্ লঙ্, বিধিলিঙ্, ও লিট্ বিভক্তির আকৃতিঃ—

১। লট্—পরস্মৈপদ—

| | প্রথম পুরুষ<br>Third person. | মধ্যম পুরুষ<br>Second person. | উত্তম পুরুষ<br>First person. |
|---|---|---|---|
| একবচন | তি | সি | মি |
| দ্বিবচন | তস্ | থস্ | বস্ |
| বহুবচন | অন্তি | থ | মস্ |

আত্মনেপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | তে | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | অন্তে | ধ্বে | মহে |

২। লঙ্—পরস্মৈপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | দ্ | স্ | অম্ |
| দ্বিবচন | তাম্ | তম্ | ব |
| বহুবচন | অন্ | ত | ম |

আত্মনেপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | ত | থাস্ | ই |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | বহি |
| বহুবচন | অন্ত | ধ্বম্ | মহি |

৩। লিট্—পরস্মৈপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | অ | থ | অ |
| দ্বিবচন | অতুস্ | অথুস্ | ব |
| বহুবচন | উস্ | অ | ম |

আত্মনেপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | এ | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | ইরে | ধ্বে | মহে |

৭। লোট্—পরস্মৈপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | তু | হি | আনি |
| দ্বিবচন | তাম্ | তম্ | আব |
| বহুবচন | অন্তু | ত | আম |

আত্মনেপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | তাম্ | স্ব | ঐ |
| দ্বিবচন | আতাম | আথাম্ | আবহৈ |
| বহুবচন | অন্তাম্ | ধ্বম্ | আমহৈ |

৮। বিধিলিঙ্—পরস্মৈপদ—

| | | | |
|---|---|---|---|
| একবচন | যাৎ | যাস্ | যাম্ |
| দ্বিবচন | যাতাম্ | যাতম্ | যাব |
| বহুবচন | যুস | যাত | যাম |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| আত্মনেপদ— | | | |
| একবচন | ঈত | ঈথাস্ | ঈয় |
| দ্বিবচন | ঈয়াতাম্ | ঈয়াথাম্ | ঈবহি |
| বহুবচন | ঈরন | ঈধ্বম | ঈমহি |

## ভ্বাদি।

২৪৩। বদ্, সেব্, গম্, দৃশ্, স্থা, দা, পা, জি, বৃৎ, সন্জ্ স্বন্জ্, দন্শ্, ক্রম্, সদ্, ষ্ঠিব্, প্রভৃতি ভ্বাদিগণীয় ধাতু। ভ্বাদিগণীয় ধাতুর উত্তর লট, লোট, লঙ্ বিধিলিঙ্ বিভক্তিতে অ আগম হয়। অ হইলে, গম্ ধাতু স্থানে গচ্ছ্, দৃশ্ স্থানে পশ্য্, স্থা স্থানে তিষ্ঠ্, দা স্থানে যচ্ছ্, পা স্থানে পিব্, সন্জ্ স্বন্জ্ দন্শ্ স্থানে সজ্, স্বজ্ দশ্, ক্রম্ স্থানে ক্রাম্, সদ্ স্থানে সীদ্ এবং ষ্ঠিব্ স্থানে ষ্ঠীব্ হয়।

## কয়েকটি সাধারণ সূত্র।

২৪৪। বিভক্তির অকার ও একার পরে থাকিলে পূর্ববর্ত্তী অকারের লোপ হয়। বিভক্তির ম ও ব পরে অকার স্থানে আকার হয়। অকারের পরস্থিত আতে, আথে, আতাম্ আথাম্ ইহাদের আকার ইকার হয়, যাম্ স্থানে ইয়ম্ যুস্, স্থানে ইযুস্ ও তদ্ভিন্ন যা-ভাগ স্থানে ই হয়। অকারের ও উ এবং অসংযুক্ত নু এই আগমের পর হি বিভক্তির লোপ হয়। বর্গের প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ বর্ণের ও শ ষ স হ কারের পর হি স্থানে ধি হয়। অকার ভিন্ন বর্ণের পরস্থিত অন্ত,

অন্তাম্, অন্তে এবং অভ্যস্ত ধাতুর পর অন্তি, অন্তু, ইহাদের ন লোপ হয়। অভ্যস্তের পর অন্ স্থানে উস্ হয়। ব্যঞ্জন-বর্ণের পরস্থিত দ্ ও স্ বিভক্তির লোপ হয়। স্বর পরে কতকগুলি ধাতুর ই ঈ, উ ঊ স্থানে য ও ব এবং কতকগুলির ইয়্ ও উব্ হয়। লঙ্ লুঙ্ লৃঙ্ বিভক্তিতে ধাতুর আদিতে অকার হয়. স্বরাদি ধাতু হইলে দ্বিতীয়বার অকার হয়, কিন্তু মা ও মাস্ম শব্দের যোগে হয় না। পদের অন্তেস্থিত র্ ও স্ বিসর্গ হয়। পদান্ত তৃতীয় চতুর্থ বর্ণ স্থানে প্রথম বর্ণ এবং চ ও জ স্থানে ক্ হয়। ছ, শ, ষ, হ স্থানে ট্ ও ড্ হয়। চ ছ জ শ ষ হ ঘ এই সকলের পর স থাকিলে উভয়ে মিলিয়া ক্ষ হয়।

সকল ধাতুর সকলরূপ প্রদর্শিত হইবে না, যে গুলি দেওয়া হইবে না, শিক্ষার্থিগণ সে গুলি সূত্র অনুযায়ী স্থির করিয়া লইবেন।

## বদ্ ধাতু, (কথন) পরস্মৈপদী।

### লট্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | বদতি | বদসি | বদামি |
| দ্বি | বদতঃ | বদথঃ | বদাবঃ |
| বহু | বদন্তি | বদথ | বদাম |

## সেব্ ধাতু (সেবা) আত্মনেপদী।

### লট্।

| | | | |
|---|---|---|---|
| এক। | সেবতে | সেবসে | সেবে |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | সেবেতে | সেবেথে | সেবাবহে |
| বহু | সেবন্তে | সেবধ্বে | সেবামহে |

## ধাব্ ধাতু ( দৌড়ান ) উভয়পদী।

### পরস্মৈপদ—লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | ধাবতু | ধাব | ধাবানি |
| দ্বি | ধাবতাম্ | ধাবতম্ | ধাবাব |
| বহু | ধাবন্তু | ধাবত | ধাবাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | ধাবতাম্ | ধাবস্ব | ধাবৈ |
| দ্বি | ধাবেতাম্ | ধাবেথাম্ | ধাবাবহৈ |
| বহু | ধাবন্তাম্ | ধাবধ্বম্ | ধাবামহৈ |

## গম্ ধাতু ( গমন ) পরস্মৈপদী।

### লঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | অগচ্ছৎ | অগচ্ছঃ | অগচ্ছম্ |
| দ্বি | অগচ্ছতাম্ | অগচ্ছতম্ | অগচ্ছাব |
| বহু | অগচ্ছন্ | অগচ্ছত | অগচ্ছাম |

## দৃশ্ ধাতু ( দর্শন ) পরস্মৈপদী।

### বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | পশ্যেৎ | পশ্যেঃ | পশ্যেয়ম্ |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | পশ্যেতাম্ | পশ্যেতম্ | পশ্যেব |
| বহু | পশ্যেয়ুঃ | পশ্যেত | পশ্যেম |

## ভূধাতু ( হওয়া, )পরস্মৈপদী।

### লট্।

| | | | |
|---|---|---|---|
| এক | ভবতি | ভবসি | ভবামি |
| দ্বি | ভবতঃ | ভবথঃ | ভবাবঃ |
| বহু | ভবন্তি | ভবথ | ভবামঃ |

ভূধাতু, লট্—তি, অ আগম, অ পরে ধাতুর অন্ত্য স্বরের গুণ, ভো+অতি, সন্ধি সূত্রানুসারে ও স্থানে অব্=ভবতি। ভূধাতু প্রাপ্তি অর্থ বুঝাইলে আত্মনেপদীও হয়। যথা, লট্—

আত্মনেপদ—

| | | | |
|---|---|---|---|
| এক | ভবতে | ভবসে | ভবে |
| দ্বি | ভবেতে | ভবেথে | ভবাবহে |
| বহু | ভবন্তে | ভবধ্বে | ভবামহে |

### লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | ভবতু | ভব | ভবানি |
| দ্বি | ভবতাম্ | ভবতম্ | ভবাব |
| বহু | ভবন্তু | ভবত | ভবাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | ভবতাম্ | ভবস্ব | ভবৈ |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | ভবেতাম্ | ভবেথাম্ | ভবাবহৈ |
| বহু | ভবন্তাম্ | ভবধ্বম্ | ভবামহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | | |
|---|---|---|
| অভবৎ | অভবঃ | অভবম্ |
| অভবতাম্ | অভবতম্ | অভবাব |
| অভবন্ | অভবত | অভবাম |

আত্মনেপদ।

| | | |
|---|---|---|
| অভবত | অভবথাঃ | অভবে |
| অতবেতাম্ | অভবেথাম্ | অভবাবহি |
| অভবন্ত | অভবধ্বম্ | অভবামহি |

বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | |
|---|---|---|
| ভবেৎ | ভবেঃ | ভবেয়ম্ |
| ভবেতাম্ | ভবেতম্ | ভবেব |
| ভবেয়ুঃ | ভবেত | ভবেম |

আত্মনেপদ।

| | | |
|---|---|---|
| ভবেত | ভবেথাঃ | ভবেয় |
| ভবেয়াতাম্ | ভবেয়াথাম্ | ভবেবহি |
| ভবেরন্ | ভবেধ্বম্ | ভবেমহি |

লিট্ বিভক্তিতে ভূ ধাতু স্থানে বভূব্ হয় এবং থ, ব, ম, সে, ধ্বে, বহে, মহে বিভক্তি পরে ই হয়।

## লিট্—পরস্মৈপদ।

| প্র—পু | ম—পু | উ—পু |
| --- | --- | --- |
| বভূব | বভূবিথ | বভূব |
| বভূবতুঃ | বভূবথুঃ | বভূবিব |
| বভূবুঃ | বভূব | বভূবিম |

## আত্মনেপদ।

| | | |
| --- | --- | --- |
| বভূবে | বভূবিষে | বভূবে |
| বভূবাতে | বভূবাথে | বভূবিবহে |
| বভূবিরে | বভূবিধ্বে | বভূবিমহে |

এ বিভক্তিতে বুভূবে এবং ধ্বে বিভক্তিতে বভূবিঢ্বেও হয়। এইরূপ জি ধাতুর অন্ত্য স্বরের গুণ—জয়তি জয়তঃ জয়ন্তি। স্মৃ—স্মরতি স্মরতঃ স্মরন্তি। উপধা লঘুস্বরের গুণ—সিধ্—সেধতি। শুচ্—শোচতি। বৃৎ—বর্ত্ততে ইত্যাদি।

## ই বিধানের সাধারণ নিয়ম।

২৪৫। লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্ ভিন্ন বিভক্তিতে কতকগুলি ধাতুর উত্তর ইট্ হয়, ট ইৎ ই থাকে। এই সকল ধাতুকে সেট্ ধাতু বলে। কতকগুলির উত্তর বিকল্পে ইট্ হয়, ইহাদিগকে বিকল্পিতেট্ বা বেট্ ধাতু বলে। আর যে কতকগুলির উত্তর ইট্ হয় না, তাহাদিগকে অনিট্ ধাতু বলে।

২৪৬। লুট্, লৃট্, লৃঙ্, বিভক্তিতে, আশীর্লিঙের আত্মনেপদে, লিটের থ, ব, ম, সে, ধ্বে, বহে, মহে, বিভক্তিতে এবং

বিহিত স প্রত্যয় পরে লুঙ্ বিভক্তিতে সেট্, ধাতুর উত্তর নিত্য ইট্ হয়। লুঙের পরস্মৈপদে বেট্, ধু ধাতুর উত্তর নিত্য ইট্, হয়। লিট্ বিভক্তিতে দ্রু, শ্রু, স্রু, স্তু, কৃ, ভৃ, সৃ ভিন্ন অনিট্ ধাতুর উত্তর নিত্য ইট্ হয়। লিটের থ বিভক্তিতে অনিট্ ব্যে, অদ্, ঋ ও স্কৃ ধাতুর উত্তর ই হয়। লৃট্ ও লৃঙের পরস্মৈপদে অনিট্ গম্ ধাতুর এবং অনিট্ হন্ ও ঋকারান্ত ধাতুর উত্তর উভয় পদে ই হয়। বিহিত স পরে লুঙের পরস্মৈপদে স্নু ও স্তু ধাতুর উত্তর ই হয়।

রধ্, প্রভৃতি ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। লুট্ বিভক্তিতে ইষ্, রিষ্, রুষ্, লুভ, ও সহ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে কৃৎ, চৃৎ, ছৃদ্, তৃদ্ ও নৃৎ এই কয় সেট্ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। লুঙের ও আশীর্লিঙের আত্মনেপদে, বৃ ও দীর্ঘ ঋকারান্ত সেট্ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। লিটের থ বিভক্তিতে সৃজ্, দৃশ্, স্বরান্ত ও অকার যুক্ত অনিট্ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয় লুঙের ও আশী-র্লিঙের আত্মনেপদে সংযোগাদি হ্রস্ব ঋকারান্ত ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়।

উপরি উক্ত স্থান ভিন্ন অনিট্ ধাতুর উত্তর ই হয় না। সেট্ বৃ ধাতুর লিট্ বিভক্তিতে ইট্ হয় না। লিট্ বিভক্তিতে দ্রু, শ্রু, স্রু, স্তু, কৃ, ভৃ, সৃ, এই সকল অনিট ধাতুর উত্তর ইট্ হয় না। লিটের থ বিভক্তিতে হ্রস্ব ঋকারান্ত অনিট্ ধাতুর উত্তর ইট্ হয় না।

---

## লিট্।

২৪৭। লিটের পরস্মৈপদে, প্রথম ও উত্তম পুরুষের একবচনে ধাতুর অন্ত্যস্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়, এবং উপধা লঘুস্বরের গুণ হয়। লিটের থ বিভক্তিতে অন্ত্যস্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়। দীর্ঘ ঋকারান্ত ও আদিতে সংযুক্ত বর্ণ বিশিষ্ট হ্রস্ব ঋকারান্ত ধাতুর প্রথম ও উত্তম পুরুষের একবচন ভিন্ন সর্ব্বত্র ঋ ও ঋকারের গুণ হয়।

২৪৭। লিট্ বিভক্তিতে আকারান্ত ধাতুর পরবর্ত্তী পরস্মৈপদের প্রথম ও উত্তম পুরুষের একবচনের স্থানে ঔকার হয়। সর্ব্বত্র আকারের লোপ হয় থ বিভক্তিতে ইট্ না হইলে লোপ হয় না।

### স্থাধাতু ( স্থিতি ) পরস্মৈপদী।

| প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|
| তস্থৌ | তস্থিথ তস্থাথ | তস্থৌ |
| তস্থতুঃ | তস্থথুঃ | তস্থিব |
| তস্থুঃ | তস্থ | তস্থিম |

### দৃশ্ধাতু ( দর্শন ) পরস্মৈপদী।

| | | |
|---|---|---|
| দদর্শ | দদর্শিথ-দদ্রষ্ঠ | দদর্শ |
| দদৃশতুঃ | দদৃশথুঃ | দদৃশিব |
| দদৃশুঃ | দদৃশ | দদৃশিম |

### লিটের বিশেষ বিধান।

২৫৮। লিট্ বিভক্তিতে অর্চ্চ প্রভৃতি ধাতুর খির স্থানে

আন্ হয়। যথা, আনর্চ্চ, আনর্চ্চতুঃ আনর্চ্চুঃ ইত্যাদি। তৄ, ফল, ভজ, ত্রপ, চল প্রভৃতি ধাতুর প্রথম ও উত্তম পুরুষের একবচন ভিন্ন বিভক্তিতে খির লোপ হয় ও যথাক্রমে, তের্, ফেল্, ভেজ্, ত্রেপ্, চেল্ ইত্যাদি হয়। যথা, ততার তেরতুঃ তেরুঃ, চচাল, চেলতুঃ চেলুঃ ইত্যাদি। গম, হন প্রভৃতির পরস্মৈপদের একবচন ভিন্ন বিভক্তিতে উপান্ত অকারের লোপ হয় ও হন ধাতুর হ স্থানে ঘ হয়। যথা, জগাম, জগ্মতুঃ জগ্মুঃ, জঘান, জঘ্নতুঃ জঘ্নুঃ ইত্যাদি। বচ প্রভৃতির পরস্মৈপদের একবচনে খির স্থানে হ্রস্ব উ এবং তদ্ভিন্ন বিভক্তিতে খির ব ও ধাতুর ব দুই ব স্থানে দুই হ্রস্ব উ হইয়া দীর্ঘ ঊ হয়। যথা উবাচ ঊচতুঃ ঊচুঃ ইত্যাদি। যজ প্রভৃতির পূর্ব্ববৎ য স্থানে ই ও ঈ হয়। যথা, ইয়াজ ঈজতুঃ ঈজুঃ ইত্যাদি। অ আ ভিন্ন গুরু স্বরাদি ধাতু, দয়, অয়, আস ও প্রত্যয়ান্ত ধাতু এবং একের অধিক স্বর বিশিষ্ট ধাতু, ইহাদের উত্তর (ঋচ্ছ ও ঊর্ণ ভিন্ন) লিট্ বিভক্তিতে আম্ হয়। আমন্ত ধাতুর পর আবার ভূ অস্ ও কৃ ধাতুর প্রয়োগ হয়। লিটের কার্য্য ঐ ভূ অস্ ও কৃ ধাতুতে হয়। তবে মূল ধাতু যে পদী, কৃ ধাতুর প্রয়োগে সেই পদ হয় এবং ভূ ও অস্ ধাতুর প্রয়োগে পরস্মৈপদ হয়। যথা, গুরুস্বরাদি ধাতু—ঈহাম্বভূব, ঈহাঞ্চক্রে (ঈহ ধাতু আত্মনেপদী) ঈহামাস। দয়াম্বভূব, দয়াঞ্চক্রে, দয়ামাস। (দয় ধাতু আত্মনেপদী) প্রত্যয়ান্ত ভক্ষিধাতু—ভক্ষয়াম্বভূব, ভক্ষয়ামাস ভক্ষয়াঞ্চকার। হু, ভী, হ্রী, ভৃ, ইহাদের বিকল্পে যথা, জুহবাম্বভূব, জুহবামাস, জুহবাঞ্চকার এবং জুহাব। জাগৃ,

দরিদ্রা ও কাশ ধাতুরও বিকল্পে। যথা, জাগরাম্বভূব, জাগরামাস, জাগরাঞ্চকার এবং জজাগার। ইত্যাদি। দ্বিত্ব হইলে জিধাতুর স্থানে গি, চি ধাতুর স্থানে বিকল্পে কি এবং হি ধাতুর স্থানে ঘি হয়। যথা:—জিগায়, চিক্যে, জিঘায় ইত্যাদি।

---

## তুদাদি।

২৪৯। তুদ্, স্পৃশ্, ইষ্, প্রচ্ছ্, মস্জ্, মৃ, কৃ, মুচ্, সিচ্, বিদ্ প্রভৃতি তুদাদিগণীয়। লট্ লোট্ লঙ্ ও বিধিলিঙ্ এই চারি বিভক্তিতে তুদাদি গণীয় ধাতুর উত্তর অ হয়। অ হইলে, ইষ্ স্থানে ইচ্ছ্, প্রচ্ছস্থানে পৃচ্ছ্, মসজ্ স্থানে মজ্জ্, মৃ স্থানে ম্রিয়্, কৃ স্থানে কির্; মুচ্ স্থানে মুঞ্চ্, সিচ্ স্থানে সিঞ্চ্ ও বিদ্ স্থানে বিন্দ্ হয়।

### তুদ্ ধাতু (পীড়ন) উভয়পদী।

লট্—পরস্মৈপদ।

| প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|
| তুদতি | তুদসি | তুদামি |
| তুদতঃ | তুদথঃ | তুদাবঃ |
| তুদন্তি | তুদথ | তুদামঃ |

লট্—আত্মনেপদ।

| | | |
|---|---|---|
| তুদতে | তুদসে | তুদে |
| তুদেতে | তুদেথে | তুদাবহে |
| তুদন্তে | তুদধ্বে | তুদামহে |

## ইষ্ ধাতু ( ইচ্ছা ) পরস্মৈপদী।

লঙ্।

| প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|
| ঐচ্ছৎ | ঐচ্ছঃ | ঐচ্ছম্ |
| ঐচ্ছতাম্ | ঐচ্ছতম্ | ঐচ্ছাব |
| ঐচ্ছন্ | ঐচ্ছত | ঐচ্ছাম |

## মৃ ধাতু ( মৃত্যু ) আত্মনেপদী।

লিট্, লৃট্ ও লুট্ পরে পরস্মৈপদী।

লট্।

| | | |
|---|---|---|
| ম্রিয়তে | ম্রিয়সে | ম্রিয়ে |
| ম্রিয়েতে | ম্রিয়েথে | ম্রিয়াবহে |
| ম্রিয়ন্তে | ম্রিয়ধ্বে | ম্রিয়ামহে |

লঙ্।

| | | |
|---|---|---|
| অম্রিয়ত | অম্রিয়থাঃ | অম্রিয়ে |
| অম্রিয়েতাম্ | অম্রিয়েথাম্ | অম্রিয়াবহি |
| অম্রিয়ন্ত | অম্রিয়ধ্বম্ | অম্রিয়ামহি |

অসমান স্বর পরে ইষ্ ধাতুর খির ই ঈ স্থানে ইয়্ ও উ ঊ স্থানে উব্ হয়।

ইষ্ ধাতু লিট্।

| | | |
|---|---|---|
| ইয়েষ | ইয়েষিথ | ইয়েষ |

| প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|
| ঈষতুঃ | ঈষথুঃ | ঈষিব |
| ঈষুঃ | ঈষ | ঈষিম |

## প্রচ্ছধাতু ( জিজ্ঞাসা )

| | | |
|---|---|---|
| পপ্রচ্ছ | পপ্রচ্ছিথ পপ্রষ্ঠ | পপ্রচ্ছ |
| পপ্রচ্ছতুঃ | পপ্রচ্ছথুঃ | পপ্রচ্ছিব |
| পপ্রচ্ছুঃ | পপ্রচ্ছ | পপ্রচ্ছিম |

## মৃ ধাতু।

| | | |
|---|---|---|
| মমার | মম্রিথ | মমার |
| মম্রতুঃ | মম্রথুঃ | মম্রিব |
| মম্রুঃ | মম্র | মম্রিম |

## লৃট্ বিভক্তির আকৃতি।

### পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | স্যতি | স্যসি | স্যামি |
| দ্বি | স্যতঃ | স্যথঃ | স্যাবঃ |
| বহু | স্যন্তি | স্যথ | স্যামঃ |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | স্যতে | স্যসে | স্যে |
| দ্বি | স্যেতে | স্যেথে | স্যাবহে |
| বহু | স্যন্তে | স্যধ্বে | স্যামহে |

## মৃ ধাতু—লৃট্।

| প্র—পু | ম—পু | উ—পু |
| --- | --- | --- |
| মরিষ্যতি | মরিষ্যসি | মরিষ্যামি |
| মরিষ্যতঃ | মরিষ্যথঃ | মরিষ্যাবঃ |
| মরিষ্যন্তি | মরিষ্যথ | মরিষ্যামঃ |

## প্রচ্ছ ধাতু—লৃট্।

| | | |
| --- | --- | --- |
| প্রক্ষ্যতি | প্রক্ষ্যসি | প্রক্ষ্যামি |
| প্রক্ষ্যতঃ | প্রক্ষ্যথঃ | প্রক্ষ্যাবঃ |
| প্রক্ষ্যন্তি | প্রক্ষ্যথ | প্রক্ষ্যামঃ |

## দিবাদি।

২৫০। দিব্, বিদ্, নৃৎ, জন্, দৃ, শম্ প্রভৃতি দিবাদি গণীয়। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে দিবাদি গণীয় ধাতুর উত্তর য হয় এবং দিব্ স্থানে দীব্, জন্ স্থানে জা, দৃ স্থানে দীর্ ও শম্ স্থানে শাম্ হয়।

### দিব্ ধাতু। (ক্রীড়া)। পরস্মৈপদী।

লট্—দীব্যতি দীব্যতঃ দীব্যন্তি। লোট্—দীব্যতু দীব্যতাম্ দীব্যন্তু। লঙ্—অদীব্যৎ অদীব্যতাম্ অদীব্যন্। বিধিলিঙ্—দীব্যেৎ দীব্যেতাম্ দীব্যেয়ুঃ।

### বিদ্। (জ্ঞান)। আত্মনেপদী।

লট্—বিদ্যতে বিদ্যেতে বিদ্যন্তে। লোট্—বিদ্যতাম্ বিদ্যে-

তাম্ বিদ্যন্তাম্। লঙ্—অবিদ্যত অবিদ্যেতাম্ অবিদ্যন্ত। বিধিলিঙ্—বিদ্যেত বিদ্যেয়াতাম্ বিদ্যেরন্।

জন্ ধাতু। (উৎপত্তি)। আত্মনেপদী।

লট্—জায়তে জায়েতে জায়ন্তে। লোট্—জায়তাম্ জায়েতাম্ জায়ন্তাম্ লঙ্—অজায়ত অজায়েতাম্ অজায়ন্ত। বিধিলিঙ—জায়েত জায়েয়াতাম্ জায়েরন্।

দৃ ধাতু। (বিদীর্ণ হওয়া)। পরস্মৈপদী।

(কবিপ্রয়োগে আত্মনেপদও হয়)

লট—দীর্য্যতি দীর্য্যতঃ দীর্য্যন্তি। লোট্—দীর্য্যতু দীর্য্যতাম্ দীর্য্যন্তু। লঙ—অদীর্য্যৎ অদীর্য্যতাম্ অদীর্য্যন্। বিধিলিঙ—দীর্য্যেৎ দীর্য্যেতাম্ দীর্য্যেয়ুঃ। "ন বিদীর্য্যে কঠিনাঃ খলু স্ত্রিয়ঃ" ইতি কালিদাসঃ।

শম ধাতু। (শান্ত হওয়া)। পরস্মৈপদী।

লট্—শাম্যতি শাম্যতঃ শাম্যন্তি ইত্যাদি।

লিট্।

নৃৎ ধাতু। (নৃত্যকরা)। পরস্মৈপদী।

| | প্র-পু | ম-পু | উ-পু |
|---|---|---|---|
| এক | ননর্ত্ত | ননর্ত্তিথ | ননর্ত্ত |
| দ্বি | ননৃততুঃ | ননৃতথুঃ | ননৃতিব |
| বহু | ননৃতুঃ | ননৃত | ননৃতিম |

## লৃট্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | নর্ত্তিষ্যতি<br>নর্ত্স্যতি | নর্ত্তিষ্যসি<br>নর্ত্স্যসি | নর্ত্তিষ্যামি<br>নর্ত্স্যামি |
| দ্বি | নর্ত্তিষ্যতঃ<br>নর্ত্স্যতঃ | নর্ত্তিষ্যথঃ<br>নর্ত্স্যথঃ | নর্ত্তিষ্যাবঃ<br>নর্ত্স্যাবঃ |
| বহু | নর্ত্তিষ্যন্তি<br>নর্ত্স্যন্তি | নর্ত্তিষ্যথ<br>নর্ত্স্যথ | নর্ত্তিষ্যামঃ<br>নর্ত্স্যামঃ |

## স্বাদি।

২৫১। সু,শ্রু, প্র-আপ প্রভৃতি স্বাদিগণীয় ধাতু। লট্ লোট্, লঙ্, বিধিলিঙ্ এই চারি বিভক্তি পরে স্বাদি গণীয় ধাতুর উত্তর নু আগম হয়। তি, সি, মি, তু আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, দ, স, অম্, এই সকল বিভক্তি পরে স্বাদি গণীয় ধাতুর আগমের নু র উকারের গুণ হয়, আর নু, অন্য ব্যঞ্জন বর্ণে সংযুক্ত থাকিলে আনি আব আম ঐ আবহৈ আমহৈ অম্ ভিন্ন স্বরের বিভক্তি পরে থাকিলে উ স্থানে উব্ হয়। এবং শ্রু ধাতুর স্থানে শৃ হয়।

| | | | |
|---|---|---|---|
| এক | শৃণোতি | শৃণোষি | শৃণোমি |
| দ্বি | শৃণুতঃ | শৃণুথঃ | শৃণুবঃ, শৃণ্বঃ |
| বহু | শৃণ্বন্তি | শৃণুথ | শৃণুমঃ, শৃণ্মঃ |

## লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | শৃণোতু | শৃণু | শৃণবানি |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | শৃণুতাম্ | শৃণুতম্ | শৃণবাব |
| বহু | শৃণ্বন্তু | শৃণুত | শৃণবাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | অশৃণোৎ | অশৃণোঃ | অশৃণবম্ |
| দ্বি | অশৃণুতাম্ | অশৃণুতম্ | অশৃণুব, অশৃণ্ব |
| বহু | অশৃণ্বন্ | অশৃণুত | অশৃণুম, অশৃণ্ম |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | শৃণুয়াৎ | শৃণুয়াঃ | শৃণুয়াম্ |
| দ্বি | শৃণুয়াতাম্ | শৃণুয়াতম্ | শৃণুয়াব |
| বহু | শৃণুয়ুঃ | শৃণুয়াত | শৃণুয়াম |

স্তু ধাতু উভয়পদী।

স্তু ধাতুর পরস্মৈপদ শ্রু ধাতুর ন্যায়। এজন্য কেবল আত্মনেপদ দেওয়া যাইতেছে :—

লট্—আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | স্তুনুতে | স্তুনুষে | স্তুন্বে |
| দ্বি | স্তুন্বাতে | স্তুন্বাথে | স্তুনুবহে, স্তুন্বহে |
| বহু | স্তুন্বতে | স্তুনুধ্বে | স্তুনুমহে, স্তুন্মহে |

লোট্—আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | স্তুনুতাম্ | স্তুনুষ্ব | স্তুনবৈ |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | সুন্বাতাম্ | সুন্বাথাম্ | সুনবাবহৈ |
| বহু | সুন্বতাম্ | সুনুধ্বম্ | সুনবামহৈ |

লঙ্—আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | অসুনুত | অসুনুথাঃ | অসুন্বি |
| দ্বি | অসুন্বাতাম্ | অসুন্বাথাম্ | অসুনুবহি, অসুন্বহি |
| বহু | অসুন্বত | অসুনুধ্বম্ | অসুনুমহি, অসুন্মহি |

বিধিলিঙ্ আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | সুন্বীত | সুন্বীথাঃ | সুন্বীয় |
| দ্বি | সুন্বীয়াতাম্ | সুন্বীয়াথাম্ | সুন্বীবহি |
| বহু | সুন্বীরন্ | সুন্বীধ্বম্ | সুন্বীমহি |

প্রাপ ধাতু (প্রাপ্তি)

লট্ পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| এক | প্রাপ্নোতি | প্রাপ্নোষি | প্রাপ্নোমি |
| দ্বি | প্রাপ্নুতঃ | প্রাপ্নুথঃ | প্রাপ্নুবঃ |
| বহু | প্রাপ্নুবন্তি | প্রাপ্নুথ | প্রাপ্নুমঃ |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | প্রাপ্নোতু | প্রাপ্নুহি | প্রাপ্নবানি |
| দ্বি | প্রাপ্নুতাম্ | প্রাপ্নুতম্ | প্রাপ্নবাব |
| বহু | প্রাপ্নুবন্তু | প্রাপ্নুত | প্রাপ্নবাম |

## লঙ্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | প্রাপ্নোৎ | প্রাপ্নোঃ | প্রাপ্নবম্ |
| দ্বি | প্রাপ্নুতাম | প্রাপ্নুতম্ | প্রাপ্নুব |
| বহু | প্রাপ্নুবন্ | প্রাপ্নুত | প্রাপ্নুম |

## বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | প্রাপ্নুয়াৎ | প্রাপ্নুয়াঃ | প্রাপ্নুয়াম্ |
| দ্বি | প্রাপ্নুয়াতাম্ | প্রাপ্নুয়াতম্ | প্রাপ্নুয়াব |
| বহু | প্রাপ্নুয়ুঃ | প্রাপ্নুয়াত | প্রাপ্নুয়াম |

## লিট্।

| | | | |
|---|---|---|---|
| এক | প্রাপ | প্রাপিথ | প্রাপ |
| দ্বি | প্রাপতুঃ | প্রাপথুঃ | প্রাপিব |
| বহু | প্রাপুঃ | প্রাপ | প্রাপিম |

## শ্রু ধাতু লিট্।

| | | | |
|---|---|---|---|
| এক | শুশ্রাব | শুশ্রোথ | শুশ্রাব |
| দ্বি | শুশ্রুবতুঃ | শুশ্রুবথুঃ | শুশ্রুব |
| বহু | শুশ্রুবুঃ | শুশ্রুব | শুশ্রুম |

লৃট্—শ্রোষ্যতি, শ্রোষ্যতঃ ইত্যাদি। প্রাপ্স্যতি, প্রাপ্স্যতঃ ইত্যাদি।

## ক্র্যাদি।

২৫২। ক্রী, গ্রহ, জ্ঞা পূ, বন্ধ প্রভৃতি ধাতু ক্র্যাদিগণীয়।

লট্ প্রভৃতি চারি বিভক্তি পরে ক্র্যাদি গণীয় ধাতুর উত্তর না আগম হয়। তাহার বিশেষ এই ঃ—তি, সি, মি, তু, দ্, স্, অম্ বিভক্তিতে না হয়, এতদ্ভিন্ন ব্যঞ্জনের বিভক্তিতে না স্থানে নী হয়। এবং অম্ ভিন্ন স্বরের বিভক্তিতে না স্থানে ন্ হয়। ব্যঞ্জনবর্ণান্ত ধাতুর পর হি বিভক্তিতে না স্থানে আন হয় ও হির লোপ হয়। গ্রহ ধাতুর স্থানে গৃহ হয়, দীর্ঘ উকারান্ত ধাতুর হ্রস্ব হয়, জ্ঞা ধাতুর স্থানে জা হয় এবং উপধা নকার যুক্ত ধাতুর ন লোপ হয়। যথা, ক্রী ধাতু (ক্রয় করা) উভয় পদী।

তি—ক্রীণাতি। সি—ক্রীণাসি। মি—ক্রীণামি।

তু—ক্রীণাতু। দ্—অক্রীণাৎ। স্—অক্রীণাঃ।

অম্—অক্রীণাম্। তস্—ক্রীণীতঃ। অন্তি—ক্রীণন্তি। ইত্যাদি। গ্রহ ধাতু (গ্রহণ। উভয় পদী) হি—গৃহাণ। পূধাতু (পবিত্র করণ, উভয়পদী) পুনাতি ও পুনীতে ইত্যাদি। (জ্ঞা ধাতু জানা, উপসর্গ পূর্ব্বে না থাকিলে আত্মনেপদী) তি—জানাতি, তে—জানীতে। প্রজানাতি। বন্ধ্ ধাতু (বন্ধন, পরস্মৈপদী) তি—বধ্নাতি বধ্নীতঃ। ইত্যাদি।

## জ্ঞা—লট্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | জানাতি | জানাসি | জানামি |
| দ্বি | জানীতঃ | জানীথঃ | জানীবঃ |
| বহু | জানন্তি | জানীথ | জানীমঃ |

## লোট্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | জানাতু | জানীহি | জানানি |
| দ্বি | জানীতাম্ | জানীতম্ | জানাব |
| বহু | জানন্তু | জানীত | জানাম |

## লঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | অজানাৎ | অজানাঃ | অজানাম্ |
| দ্বি | অজানীতাম্ | অজানীতম্ | অজানীব |
| বহু | অজানন্ | অজানীত | অজানীম |

| | বিধিলিঙ্। | লিট্। | লৃট্। |
|---|---|---|---|
| এক | জানীয়াৎ | জজ্ঞৌ | জ্ঞাস্যতি |
| দ্বি | জানীয়াতাম্ | জজ্ঞতুঃ | জ্ঞাস্যতঃ |
| বহু | জানীয়ুঃ | জজ্ঞুঃ | জ্ঞাস্যন্তি |

## তনাদি।

২৫৩। তন, কৃ প্রভৃতি তনাদি গণীয় ধাতু। লট্ প্রভৃতি চারি বিভক্তি পরে তনাদি গণীয় ধাতুর উত্তর উ আগম হয়। তি, সি, মি, তু, আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, দ্, স, অম্ বিভক্তিতে তনাদিগণীয় ধাতুর আগমের উকার ওকার হয়। এবং ঐ সকল বিভক্তি পরে কৃ ধাতু স্থানে কর্, তদ্ভিন্ন বিভক্তি পরে কুর্ হয়।

---

কৃ ধাতু, করা, উভয়পদী। পরস্মৈ।

| | লট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|
| | প্র—পু | প্র—পু | প্র—পু |
| এক | করোতি | অকরোৎ | কুর্য্যাৎ |
| দ্বি | কুরুতঃ | অকুরুতাম্ | কুর্য্যাতাম্ |
| বহু | কুর্ব্বন্তি | অকুর্ব্বন্ | কুর্য্যুঃ (উলোপ) |

লিট্।

| | | | |
|---|---|---|---|
| এক | চকার, চক্রে | চকর্থ, চকৃষে | চকার, চক্রে |
| দ্বি | চক্রতুঃ, চক্রাতে | চক্রথুঃ, চক্রাথে | চকৃব, চকৃবহে |
| বহু | চক্রুঃ, চক্রিরে | চক্র, চকৃঢ্বে | চকৃম, চকৃমহে |

লৃট্—করিষ্যতি-করিষ্যতে ইত্যাদি।

রুধাদি।

রুধ ধাতু, রোধ করা। পরস্মৈ।

২৫৪। লট্ প্রভৃতি চারি বিভক্তি পরে রুধাদি গণীয় ধাতুর অন্ত্য স্বরের পর ন আগম হয়। তি, সি, মি, তু, আনি, আব, আম, ঐ, অবাহৈ, আমহৈ দ্, স্, অম্ বিভক্তিতে আগমের ন্-কারের পর অ হয়। যথা রুধ্—তি=রুণদ্ধি। রুধ্—তে= রুন্ধে। লিট্—রুরোধ—রুরুধে। লৃট্—রোৎস্যতি= রোৎ-স্যতে। স্ স্থানে বিকল্পে ৎ হয়। অরুণৎ ও অরুণঃ ইত্যাদি।

অদাদি।

২৫৫। অস্, বিদ্, ব্রূ, হন্, ও শাস্ ধাতুর রূপ নিম্নে লিখিত

হইল। লট্ প্রভৃতি চারি বিভক্তি ভিন্ন স্থলে অস্ ধাতুর স্থানে ভূ আদেশ হয় অর্থাৎ ভূধাতুর ন্যায় অসধাতুর রূপ হয়। বিদ্ ধাতুর লট্ বিভক্তিতে বিকল্পে লিট্ বিভক্তির আদেশ হয় ও লোট্ বিভক্তিতে আম্ হইয়া কৃ ধাতুর অনুপ্রয়োগ হয় ও কৃ ধাতুর ন্যায় রূপ হয়। ব্রূ ধাতুর লটের তিপ্ তস্ অন্তি, সিপ্ থস্ এই পাঁচ বিভক্তির স্থানে বিকল্পে লিটের অ অতুস্ উস্ থ অথুস্ হয় এবং ব্রূ স্থানে আহ আদেশ হয়। আর অস্, হন্ ও শাস্ ধাতুর হি বিভক্তিতে এধি, জহি ও শাধি হয়।

---

## অস্ ধাতু। বিদ্যমানতা। পরস্মৈ।

### লট্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | অস্তি | অসি | অস্মি |
| দ্বি | স্তঃ | স্থঃ | স্বঃ |
| বহু | সন্তি | স্থ | স্মঃ |

### লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | অস্তু | এধি | অসানি |
| দ্বি | স্তাম্ | স্তম্ | অসাব |
| বহু | সন্তু | স্ত | অসাব |

### লঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | আসীৎ | আসীঃ | আসম্ |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | আস্তাম্ | আস্তম্ | আস্ব |
| বহু | আসন | আস্ত | আস্ম |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | স্যাৎ | স্যাঃ | স্যাম্ |
| দ্বি | স্যাতাম্ | স্যাতম্ | স্যাব |
| বহু | স্যুঃ | স্যাত | স্যাম |

লিট্—বভূব ইত্যাদি। কিন্তু আমন্ত ধাতুর পর হইলে, আস, আসতুঃ আসুঃ ইত্যাদি হয়। যথা ভক্ষয়ামাস। লৃট্—ভবিষ্যতি ইত্যাদি।

বিদ্‌ধাতু। জ্ঞান। পরস্মৈপদী।

| | | | |
|---|---|---|---|
| এক | বেত্তি, বেদ | বেৎসি, বেত্থ | বেদ্মি, বেদ |
| দ্বি | বিত্তঃ, বিদতুঃ | বিত্থঃ, বিদথুঃ | বিদ্বঃ, বিদ্ব |
| বহু | বিদন্তি, বিদুঃ | বিত্থ, বিদ | বিদ্মঃ, বিদ্ম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | বেত্তু, বিদাঙ্করোতু | বিদ্ধি, বিদাঙ্কুরু | বেদানি, বিদাঙ্করবাণি |
| দ্বি | বিত্তাম্, বিদাঙ্কুরুতাম্ | বিত্তম, বিদাঙ্কুরুতম | বেদাব, বিদাঙ্করবাব |
| বহু | বিদন্তু, বিদাঙ্কুর্ব্বন্তু। | বিত্ত, বিদাঙ্কুরুত | বেদাম, বিদাঙ্করবাম। |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | অবেৎ | অবেৎ, অবেঃ | অবেদম্ |

| | প্র-পু | ম-পু | উ-পু |
|---|---|---|---|
| দ্বি | অবিত্তাম্ | অবিত্তম্ | অবিদ্ব |
| বহু | অবিদুঃ, অবিদন্ | অবিত্ত | অবিদ্ম |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | বিদ্যাৎ | বিদ্যাঃ | বিদ্যাম্ |
| দ্বি | বিদ্যাতাম্ | বিদ্যাতম্ | বিদ্যাব |
| বহু | বিদ্যুঃ | বিদ্যাত | বিদ্যাম |

| | লিট্ | | | লৃট্ |
|---|---|---|---|---|
| এক | বিবেদ | বিবেদিথ | বিবেদ | বেদিষ্যতি |
| দ্বি | বিবিদতুঃ | বিবিদথুঃ | বিবিদিব | বেদিষ্যতঃ |
| বহু | বিবিদুঃ | বিবিদ | বিবিদিম | বেদিষ্যন্তি |

ব্রূধাতু।' কথন, বলা। উভয়পদী।

লট্

| | | | |
|---|---|---|---|
| এক | ব্রবীতি, আহ | ব্রবীষি, আত্থ | ব্রবীমি |
| দ্বি | ব্রূতঃ, আহতুঃ | ব্রূথঃ, আহথুঃ | ব্রূবঃ |
| বহু | ব্রুবন্তি, আহুঃ | ব্রূথ | ব্রূমঃ |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | ব্রবীতু | ব্রূহি | ব্রবাণি |
| দ্বি | ব্রূতাম | ব্রূতম্ | ব্রবাব |
| বহু | ব্রুবন্তু | ব্রূত | ব্রবাম |

লঙ্‌।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | অব্রবীৎ | অব্রবীঃ | অব্রবম্‌ |
| দ্বি | অব্রূতাম্‌ | অব্রূতম্‌ | অব্রূব |
| বহু | অব্রুবন্‌ | অব্রূত | অব্রূম |
| বিধিলিঙ্‌—ব্রূয়াৎ | | ব্রূয়াতাম্‌ | ব্রূয়ুঃ। |
| লট্‌—আত্মনে-ব্রূতে | | ব্রুবাতে | ব্রুবতে। |
| লোট্‌—„-ব্রূতাম্‌ | | ব্রুবাতাম্‌ | ব্রুবতাম্‌ |
| লঙ্‌— „ অব্রূত | | অব্রুবাতাম্‌ | অব্রুবত |
| লিঙ্‌— „ ব্রবীত | | ব্রবীয়াতাম্‌ | ব্রবীরন্‌ |
| লিট্‌—পরস্মৈ-উবাচ | | ঊচতুঃ | ঊচুঃ |
| ম-পু | উবচিথ, উবক্‌থ | ঊচথুঃ | ঊচ |
| উ-পু | উবাচ, উবচ | ঊচিব | ঊচিম |

লৃট্‌—পরস্মৈ—বক্ষ্যতি। আত্মনে—বক্ষ্যতে।

লিট্‌—আত্মনে—ঊচে ঊচাতে ঊচিরে।

হন্‌ধাতু। বধ করা। পরস্মৈপদ।

লট্‌।

| | | | |
|---|---|---|---|
| এক | হন্তি | হংসি | হন্মি |
| দ্বি | হতঃ | হথঃ | হন্বঃ |
| বহু | ঘ্নন্তি | হথ | হন্মঃ |

লোট্‌।

| | | | |
|---|---|---|---|
| এক | হন্তু | জহি | হনানি |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | হতাম্ | হতম্ | হনাব |
| বহু | ঘ্নন্তু | হত | হনাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | অহন্ | অহন্ | অহনম্ |
| দ্বি | অহতাম্ | অহতম্ | অহন্ব |
| বহু | অঘ্নন্ | অহত | অহন্ম |

বিধিলিঙ্—হন্যাৎ। লিট্—জঘান। জঘ্নতুঃ জঘ্নুঃ। জঘনিথ ও জঘন্থ। জঘ্নথুঃ। জঘ্ন। লৃট্—হনিষ্যতি। ইত্যাদি। লুঙ্ ও আশীর্লিঙে বধ আদেশ হয়।

## শাস্ ধাতু। শাসন। পরস্মৈপদী।

লট্।

| | | | |
|---|---|---|---|
| এক | শাস্তি | শাস্সি | শাস্মি |
| দ্বি | শিষ্টঃ | শিষ্ঠঃ | শিষ্বঃ |
| বহু | শাসতি | শিষ্ঠ | শিষ্মঃ |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | শাস্তু | শাধি | শাসানি |
| দ্বি | শিষ্টাম্ | শিষ্টম্ | শাসাব |
| বহু | শাসতু | শিষ্ট | শাসাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | অশাৎ | অশাৎ, অশাঃ | অশাসম্ |

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| দ্বি | অশিষ্টাম্ | অশিষ্টম্ | অশিষ্ব |
| বহু | অশাসুঃ | অশিষ্ট | অশিষ্ম |

বিধিলিঙ্—শিষ্যাৎ। লিট্—শশাস। লৃট্—শাসিষ্যতি।

---

## হ্বাদি।

২৫৬। লট্ লোট্ লঙ্, বিধিলিঙ্ বিভক্তিতে হ্বাদি-গণীয় ধাতু দ্বিত্ব হয়। তি, সি, মি, তু, আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, দ্, স্, অম্ বিভক্তিতে হ্বাদি গণীয় ধাতুর অন্ত্য স্বর ও উপধা লঘু স্বরের গুণ হয়। এবং অভ্যস্ত ধাতুর কার্য্য প্রাপ্ত হয়।

| | | |
|---|---|---|
| হুধাতু—জুহোতি | জুহুতঃ, | জুহ্বতি। |
| ভীধাতু—বিভেতি | বিভীতঃ | বিভ্যতি |
| ভৃধাতু—বিভর্ত্তি | বিভৃতঃ | বিভ্রতি। |
| দাধাতু—দদাতি, দত্তে | দত্তঃ, দদাতে | দদতি, দদতে। |
| ধাধাতু—দধাতি, ধত্তে | ধত্তঃ, দধাতে | দধতি, দধতে। |
| হাধাতু—জহাতি | জহি(হী)তঃ | জহতি। |

ইত্যাদি। দা ও ধা ধাতু, হি—দেহি ও ধেহি হয়।

## চুরাদি।

২৫৭। চুরাদির উত্তর স্বার্থে ণিচ্ হয়। প্রেরণ অর্থে ধাতুর উত্তর ণিচ্ হইয়া থাকে, স্বার্থে ণিচ্ অর্থাৎ প্রেরণ

অর্থ না বুঝাইয়া ধাতুর যে অর্থ সেই অর্থেই ণিচ্ হয়। স্বার্থে ণিচ্ হইলে, প্রেরণার্থে যে ণিচ্ হয়, তাহার কার্য্য প্রাপ্ত হয়। অর্থাৎ অন্ত্যস্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়। উপধা লঘু স্বরের গুণ হয় ইত্যাদি। ণিজন্ত ধাতু, ভ্বাদি গণীয় ধাতুর তুল্য। অর্থাৎ লট্ প্রভৃতি চারি বিভক্তিতে অ প্রভৃতি হয়। চুর—চোরি—চোরয়তি। চিন্তি—চিন্তয়তি। পীড়ি—পীড়য়তি। ভক্ষি—ভক্ষয়তি। অর্চ্চি—অর্চ্চয়তি। তাড়ি—তাড়য়তি ইত্যাদি। কতকগুলি চুরাদি গণীয় ধাতু অকারান্ত। অকারান্ত ধাতুর উত্তর ণিচ্ হইলে অকারের লোপ হয়। যথা—অঙ্ক—অঙ্কয়তি—অঙ্কাপয়তি। অর্থ—অর্থয়তে। অবধীর—অবধীরয়তি। আন্দোল—আন্দোলয়তি। কথ—কথয়তি। গণ—গণয়তি। রচ—রচয়তি। বীজ—বীজয়তি। ইত্যাদি।

## লুট্ লুঙ্ লৃঙ্ আশীর্লিঙের বিভক্তি।

২৫৮। লুট্—তা তারৌ তারঃ। তাসি তাস্থঃ তাস্থ। তাস্মি তাস্বঃ তাস্মঃ। আত্মনেপদ—তা তারৌ তারঃ। তাসে তাসাথে তাধ্বে। তাহে তাস্বহে তাস্মহে। লুঙের ও লঙের বিভক্তির আকৃতি একই প্রকার।

লৃঙ্—পরস্মৈপদ—স্যৎ স্যতাম্ স্যন্। স্যঃ স্যতম্ স্যত। স্যম্ স্যাব স্যাম। আত্মনেপদ—স্যত স্যেতাম্ স্যন্ত। স্যথাঃ স্যেথাম্ স্যধ্বম্। স্যে স্যাবহি স্যামহি।

আশীর্লিঙ্—পরস্মৈপদ—যাৎ যাস্তাম্ যাসুস্। যাস্ যাস্তম্

যান্ত। যাসম্ যাস্ব যাস্ম। আত্মনেপদ—সীষ্ট সীয়াস্তাম্ সীরন্। সীষ্ঠাঃ সীয়াস্থাম্ সীধ্বম্। সীয় সীবহি সীমহি।

লুট্ লুঙ্ লৃঙ্ ও আশীর্লিঙ্ বিভক্তিযুক্ত কতিপয় তিঙন্ত পদ মাত্র এস্থলে উদ্ধৃত হইল। লুট্ (ভবিষ্যৎ কাল-বাচক) আশীর্লিঙ্ (আশীর্ব্বাদ বাচক) ক্রিয়ার অনিষ্পত্তি বুঝাইলে অতীত কালে ধাতুর উত্তর লৃঙ্ বিভক্তি হয়। লুঙ্ Third preterite.

## লুট্।

ভবিষ্যৎ কালে লুট্ হয়। ভূ—ভবিতা, ভবিতারৌ ভবিতারঃ। কৃ—কর্ত্তা, কর্ত্তারৌ কর্ত্তারঃ। শী—শয়িতা, শয়িতারৌ, শয়িতারঃ। শয়িতাসে, শয়িতাসাথে, শয়িতাধ্বে। শয়িতাহে শয়িতাস্বহে, শয়িতাস্মহে। দহ—দগ্ধা। দৃশ্—দ্রষ্টা। হন্—হন্তা। গম্—গন্তা। কৃ—কর্ত্তা। ইত্যাদি।

## লৃঙ্।

ক্রিয়ার অনিষ্পত্তি বুঝাইলে অতীতে লৃঙ্ হয়। স চেৎ আগমিষ্যৎ তদা অহম্ অগমিষ্যম্। যদি তিনি আসিতেন তবে আমি যাইতাম। ক্রিয়ার অনিষ্পত্তি বুঝাইতেছে। ভূ—অভবিষ্যৎ, অভবিষ্যতাম্ অভবিষ্যন্। শী—অশয়িষ্যত, অশয়িষ্যেতাম্, অশয়িষ্যন্ত।

## আশীর্লিঙ্।

ভূ—ভূয়াৎ, ভূয়াস্তাম্, ভূয়াসুঃ। তব সুখং ভূয়াৎ।

তোমার সুখ হউক। এই আশীর্ব্বাদ। জী—জীয়াৎ, জীয়াস্তাম্, জীয়াসুঃ। শী—শয়িসীষ্ট, শয়িশীয়াস্তাম্, শয়িসীরন্। ইত্যাদি।

লুঙ্।

২৫৯। লুঙ্ বিভক্তিতে ধাতুর উত্তর স হয়। সকারের পর অন্ স্থানে উস্ হয়। লুঙের দ্ স্ বিভক্তিতে সকারের পর ঈ হয়। ইটের ই ও দীর্ঘ ঈ, উভয়ের মধ্যস্থিত সকারের লোপ হয়। স পরে পরস্মৈপদে কতকগুলির উপধা অকারের ও অন্ত্য স্বরের বৃদ্ধি ও উপধা লঘু স্বরের গুণ হয়। আত্মনেপদে অন্ত্য স্বর ও উপধা লঘুস্বরের গুণ হয়। যথা,

প্র—পু

| | | |
|---|---|---|
| বদ্—অবাদীৎ, | অবাদিষ্টাম্, | অবাদিষুঃ। |
| রুদ্—অরোদীৎ, | অরোদিষ্টাম্, | অরোদিষুঃ। |
| অরুদৎ | অরুদিতাম্ | অরুদন্। |
| শী—অশয়িষ্ট, | অশয়িষাতাম্, | অশয়িষত। |
| ভূ—অভূৎ, | অভূতাম্, | অভূবন্। |

অন্ ও অম্ স্থানে বন্ ও বম্ হয়, স কার্য্যাদি হয় না।

কৃ—( অনিট্ ) অকার্ষীৎ, অকার্ষ্টাম্, অকার্ষুঃ।

( আত্মনেপদ ) অকৃত অকৃষাতাম্, অকৃষত।

ই—( গা আদেশ ) অগাৎ, অগাতাম্, অগুঃ।

অদ্—( ঘস্ আদেশ ) অঘসৎ, অঘসতাম্, অঘসন্।

অধি+ই=অধ্যৈষ্ট—অধ্যগীষ্ট। গম্—অগমৎ। বচ্—অবোচৎ দৃশ্—অদর্শৎ—অদ্রাক্ষীৎ ইত্যাদি।

## ণত্ববিধান।

২৬০। প্র পরা পরি নির্ ও অন্তর্ শব্দের পরবর্ত্তী নদ্ নম্ নশ্ নহ্ নী নুদ্ নু অন্ ও হন্ ধাতুর নকার এবং হিনু, মীনা ও লোটের আনি প্রত্যয়ের নকার, নি পূর্ব্ব গদ্ নদ্ পৎ পদ্ হন্ বপ্ বহ্ শম্ দিহ দা মা বা যা দ্রা প্সা চি ও সো ধাতুর পূর্ব্ববর্ত্তী নি উপসর্গের নকার মূর্দ্ধন্য হয়। নিংস্ নিন্দ নিক্ষ ধাতুর নকার এবং ম ও ব সংযুক্ত হন্ ধাতুর নকার বিকল্পে মূর্দ্ধন্য হয়। নশ্ ধাতুর তালব্য শ মূর্দ্ধন্য হইলে নশ্ ধাতুর দন্ত্য ন মূর্দ্ধন্য হয় না। যথা, প্রণমতি, প্রহিণোতি, প্রমীণাতি, অন্তর্ভবাণি। প্রণিন্দতি—প্রনিন্দতি—প্রহণ্মি—প্রহন্মি। প্রহণ্বঃ—প্রহন্বঃ। প্রনষ্টঃ মূর্দ্ধন্য হইল না।

২৬১। প্র পরা পরি নির্ ও অন্তর্ শব্দের পরবর্ত্তী ধাতুর উত্তর বিহিত কৃৎ প্রত্যয়ের ন মূর্দ্ধন্য হয়। উপধায় অ আ ভিন্ন স্বরযুক্ত ব্যঞ্জনাদি ধাতুর উত্তর বিহিত কৃৎ প্রত্যয়ের নকার, এবং ভা ভূ পূ কম্ গম্ প্যায়্ বেপ্ ও কম্প্ ভিন্ন ণিজন্ত ধাতুর উত্তর বিহিত কৃৎ প্রত্যয়ের নকার বিকল্পে মূর্দ্ধন্য হয়। ব্যঞ্জনবর্ণে মিলিত কৃৎ প্রত্যয়ের ন মূর্দ্ধন্য হয় না। যথা, পরিহীয়মাণম্, প্রাপণম্ ইত্যাদি। প্রকোপনম্—প্রকোপণম্। প্রবাহ্যমাণম্—প্রবাহ্যমানম। পরিগমনীয়ম্ ও পরিমগ্নঃ ইত্যাদি স্থলে হইল না।

---

## ষত্ব বিধান।

২৬২। উপদেশ কালে অর্থাৎ অর্থপ্রভৃতির পরিচয় কালে, যে সকল ধাতুর আদিস্থিত দন্ত্য স মূর্দ্ধন্য ষ রূপে ব্যবহৃত হয়, তৎপরে সেই মূর্দ্ধন্য ষ স্থানে আবার দন্ত্য স আদেশ হয়, সেই সকল ধাতুকে ষোপদেশ ধাতু বলে। সদ্ সহ্ সিচ্ স্তু স্থা স্বপ্ সেব্ প্রভৃতি ষোপদেশ ধাতু সকল অভ্যস্ত হইলে, ধাতুর দ্বিতীয় সকার যদি ই, উ, এ, ও এই সকল বর্ণের পর থাকে, তাহা হইলে ঐ দ্বিতীয় স মূর্দ্ধন্য হয়। কিন্তু ধাতুর উত্তর বিহিত সন্ প্রত্যয়ের স যদি মূর্দ্ধন্য হয়, তবে ধাতুর ঐ দ্বিতীয় স মূর্দ্ধন্য হয় না, আর যদি সনের স মূর্দ্ধন্য না হয়, তবে ধাতুর দ্বিতীয় স মূর্দ্ধন্য হয়। যথা সিচ্ ধাতু—সিষেচ। স্তু—তুষ্টাব ইত্যাদি। সন্ প্রত্যয়—সেব্—সিসেবিষতে স্থা—তিষ্ঠাসতি।

২৬৩। ইকারান্ত উকারান্ত উপসর্গের পরবর্ত্তী সু স্তু স্থা সিধ্ সিচ্ প্রভৃতি ধাতুর সকার অভ্যস্ত সিধ্ সিচ্ সনজ্ স্বনজ্ সদ্ ও সেব্ ধাতুর উভয় সকার এবং পরি, নি, বি পূর্ব্বক সেব্ সিব্ ও সহ্ ধাতুর সকার মূর্দ্ধন্য হয়। যথা, সিচ্—নিষিঞ্চতি। অভ্যস্ত—অভিষিষেচ। পরিষহতে ইত্যাদি। সহ স্থানে সোঢ় হইলে ষত্ব হয় না। যথা—বিসোঢুম্। স্থা ও স্তম্ভ ধাতুর ত ব্যবধানেও ষত্ব হয়। যথা—পরিতষ্ঠুঃ। স্বপ্ ধাতুর ব স্থানে উ হইলে, সু, বি, নির্, দুর্ উপসর্গের পরস্থিত সেই সুপের স মূর্দ্ধন্য হয়। যথা সুষুপ্তিঃ, সুষুপ্তঃ। কিন্তু, প্রসুপ্ত দন্ত্য স। বস্ ও ঘস্ ধাতুর ব স্থানে উ, এবং

ঘ স্থানে ক্ হইলে ষত্ব হয়। যথা উষতুঃ। জক্ষতুঃ। কতক-গুলি ধাতুর বিকল্পে ষত্ব হয়। যথা—অনুষ্যন্দতে অনুস্যন্দতে, বিস্ফুরতি—বিস্ফুরতি। ইত্যাদি।

---

## পরস্মৈপদ ও আত্মনেপদ।

২৬৪। কর্ত্তরিবাচ্যে পরা ও অনু পূর্ব্বক কৃ, প্রতি অভি অতি পূর্ব্বক ক্ষিপ্, প্র পূর্ব্বক বহ,পরি পূর্ব্বক মৃষ্ এবং বি আ পরি পূর্ব্বক রম্ ধাতু পরস্মৈপদী হয়। যথা—অনুকরোতি প্রতিক্ষিপতি। প্রবহতি। পরিমৃষ্যতি বিরমতি। উপ পূর্ব্বক রম্ ধাতুর বিকল্পে। উপরমতি—উপরমতে।

ণিজন্ত ভক্ষার্থ ও চলনার্থ ধাতু, ণিজন্ত অধ্যয়নার্থ ই, বুধ্ যুধ প্রু দ্রু স্রু জন নশ এবং অণিজন্তকালে প্রাণীকর্ত্তা এরূপ অকর্ম্মক ণিজন্ত ধাতু, ইহাদের উত্তর কর্ত্তৃবাচ্যে পরস্মৈ-পদ হয়। অপ্রাণী কর্ত্তা হইলে বিকল্পে যথা, ভোজয়তি, কম্পয়তি। অধ্যাপয়তি, বোধয়তি, যোধয়তি, প্রাবয়তি, দ্রাব-য়তি, স্রাবয়তি, জনয়তি নাশয়তি, । ( মাতা পুত্রং ) শায়য়তি। অপ্রাণী কর্ত্তা ( সূর্য্যঃ সরোবরম্ ) শোষয়তি—শোষয়তে।

২৬৫। আত্মনেপদ। বি ও পরা, জিধাতু, পরি বি ও অব, ক্রী ধাতু, নি, বিশ্ ধাতু, আ প্রচ্ছধাতু, ইহাদের কর্ত্তৃবাচ্যে আত্মনেপদ হয়। বিজয়তে, পরাজয়তে। পরিক্রীণীতে, বিক্রী-ণীতে। নিবিশতে। আপৃচ্ছতে।

আপন অঙ্গ বিস্তার ভিন্ন অর্থে আ পূর্ব্বক দা ধাতু, সম্ প্র বি অব পূর্ব্বক স্থা ধাতু, উর্দ্ধে উত্থান ভিন্ন অর্থে উৎ পূর্ব্বক স্থা

ধাতু, দেবপূজা, মিলন ও মৈত্রীকরণ অর্থে এবং অকর্ম্মক, উপপূর্ব্বক স্থা ধাতু এই সকলের আত্মনেপদ হয়। বস্ত্রম্ আদত্তে। মুখংব্যাদদাতি। সংতিষ্ঠতে ইত্যাদি। মুক্তৌ উত্তিষ্ঠতে। আসনাৎ উত্তিষ্ঠতি। বিষ্ণুম্ উপতিষ্ঠতে। যমুনাম্ উপতিষ্ঠতে। সাধুম্ উপতিষ্ঠতে। মধ্যাহ্নকালে উপতিষ্ঠতে।

অকর্ম্মক বা স্বাঙ্গ-কর্ম্মক আপূর্ব্বক হন্ ও যম্ ধাতু, সম ও প্রতি পূর্ব্বক জ্ঞা ধাতু, পালন ভিন্ন অর্থে ভুজ ধাতু, উপসর্গ-যুক্ত যুজধাতু, ইহারা আত্মনেপদা হয়। যথা, স্বং বক্ষঃ আজঘ্নে। প্রতিজানীতে। ভুঙ্‌ক্তে, পালনার্থে ভুনক্তি। প্রযুঙ্‌ক্তে।

যদি কর্ত্তা আপন প্রয়োজনোদ্দেশে ক্রিয়ার অনুষ্ঠান করে, তাহা হইলে উভয়পদী ধাতুর উত্তর আত্মনেপদ হয়, এবং তপস্যা কর্ম্ম হইলে তপ ধাতুর উত্তর লট্, লোট্, লঙ্, বিধি-লিঙ্ পরে আত্মনেপদ ও য হয়। যথা কর্ত্তা স্বয়ং—দুর্গোৎসবং করিষ্যে, পুরোহিত—করিষ্যামি। তাপসঃ তপঃ তপ্যতে। সূর্য্যস্তপতি। ইত্যাদি।

---

## লট্ প্রভৃতির অর্থ নির্ণয়।

২৬৬। লট্—বর্ত্তমানে এবং স্মযোগে অতীতে। লঙ্ লিট্ লুঙ্—অতীতে। পরোক্ষে লিট্, এজন্য ইহার উত্তম পুরুষ হয় না। লুট্ ও লৃট্—ভবিষ্যদর্থে। লোট্ ও বিধিলিঙ্ অনুজ্ঞা, নিয়োগ, নিমন্ত্রণ, অনুরোধ প্রার্থনা প্রভৃতি অর্থে।

বিধি অর্থেও বিধিলিঙ্ হয়। আশীর্লিঙ্—আশীর্ব্বাদ অর্থে। এবং—ক্রিয়ার অনিষ্পত্তি বুঝাইলে অতীত কালে লৃঙ্ হয়।

## বিশেষ বিধি।

২৬৭। মা শব্দের যোগে সর্ব্বকালে লুঙ্ ও সেই সেই কালের বিভক্তি হয়। মাস্ম শব্দের যোগে সর্ব্বকালে লঙ্ ও লুঙ্ হয়। যাবৎ ও পুরা শব্দের যোগে ভবিষ্যৎকালে লট্ হয়। কদা ও কর্হি শব্দের যোগে বিকল্পে। কথম্ শব্দের যোগে সর্ব্বকালে লট্ ও বিধিলিঙ্ হয়। যদা ও যদি শব্দের যোগে ভবিষ্যৎ কালে বিধিলিঙ্ হয়। আশীর্ব্বাদ অর্থে লোটের হি ও তু স্থানে বিকল্পে তাৎ হয়। পৌনঃপুন্য ও অতিশয় অর্থে, সর্ব্বকালে সকল ধাতুর উত্তর, সকল বিভক্তিতে এবং সকল পুরুষে, হি, ত. স্ব, ধ্বম্ লোটের এই চারি বিভক্তি হয়। যথা পুনঃপুনঃ অতিশয়েন্ বা করোতি চকার করিষ্যতি এই অর্থে, কুরু কুরুত কুরুষ্ব ও কুরুধ্বম্।

---

# অষ্টম অধ্যায়।

## ণিজন্ত, সনন্ত ও যঙন্ত।

২৬৮। প্রেরণ অর্থে ধাতুর উত্তর ণিচ্, ইচ্ছা অর্থে সন্ এবং পৌনঃপুন্য ও ভৃশ অর্থে যঙ্ হয়। সন্ ও যঙ্ করিলে ধাতু অভ্যস্ত হয়। যথা,—

ণিচ্—কৃ—কারি কারয়তি। শ্রু—শ্রাবি-শ্রাবয়তি। হন্—ঘাতয়তি। রুহ—রোপয়তি, রোহয়তি। ইত্যাদি।

সন্—জি—( জেতু মিচ্ছতি ) জিগীষতি। কৃ—কর্ত্তু মিচ্ছতি চিকীর্ষতি। হন্—জিঘাংসতি। লভ্—লিপ্সতে। কিৎ চিকিৎসতি। গুপ্—জুগপ্সতি। ইত্যাদি।

যঙ্—যঙন্ত ধাতু—আত্মনেপদী। শুচ্—শোশুচ্যতে। রুদ্—রোরুদ্যতে। লপ্ লালপ্যতে। নৃৎ—নরীনৃত্যতে ( পুনঃ পুনঃ ভৃশং বা নৃত্যতি ) ইত্যাদি।

---

## ণিজন্ত ধাতুরূপ।

ণিজন্ত ধাতু উভয়পদী।

কৃ—ণিচ্—কারি ধাতু—পরস্মৈপদ।

লট্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | কারয়তি | কারয়সি | কারয়ামি |
| দ্বি | কারয়তঃ | কারয়থঃ | কারয়াবঃ |
| বহু | কারয়ন্তি | কারয়থ | কারয়ামঃ |

রক্ষার্থ পালিধাতু।

লোট্।

| | | | |
|---|---|---|---|
| এক | পালয়তু | পালয় | পালয়ানি |
| দ্বি | পালয়তাম্ | পালয়তম্ | পালয়াব |
| বহু | পালয়ন্তু | পালয়ত | পালয়াম |

## রুহ—ণিচ্—রোপিধাতু।

লঙ্।

| | প্র—পু | ম—পু | উ—পু |
|---|---|---|---|
| এক | অরোপয়ৎ | অরোপয়ঃ | অরোপয়ম্ |
| দ্বি | অরোপয়তাম্ | অরোপয়তম্ | অরোপয়াব |
| বহু | অরোপয়ন্ | অরোপয়ত | অরোপয়াম |

রুহ্ ধাতু ণিচ্ করিলে রোহি ও হয়। অরোহয়ৎ ইত্যাদি।

## হৃ ণিচ্—হারিধাতু।

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| এক | হারয়েৎ | হারয়েঃ | হারয়েয়ম্ |
| দ্বি | হারয়েতাম্ | হারয়েতম্ | হারয়েব |
| বহু | হারয়েয়ুঃ | হারয়েত | হারয়েম |

## শ্রু—ণিচ্—শ্রাবি ধাতু।

| | লুট্ | লৃট্ | লৃঙ্ |
|---|---|---|---|
| এক | শ্রাবয়িতা | শ্রাবয়িষ্যতি | অশ্রাবয়িষ্যৎ |
| দ্বি | শ্রাবয়িতারৌ | শ্রাবয়িষ্যতঃ | অশ্রাবয়িষ্যতাম্ |
| বহু | শ্রাবয়িতারঃ | শ্রাবয়িষ্যন্তি | অশ্রাবয়িষ্যন্ |

| আশীর্লিঙ্ | লিট্ | লুঙ্ |
|---|---|---|
| শ্রাব্যাৎ | শ্রাবয়াম্বভূব | অশুশ্রবৎ |
| শ্রাব্যাস্তাম্ | শ্রাবয়াম্বভূবতুঃ | অশুশ্রবতাম্ |
| শ্রাব্যাসুঃ | শ্রাবয়াম্বভূবুঃ | অশুশ্রবন্ |

২৬৯। সন্ ও যঙ্ প্রত্যয় করিলে ধাতু অভ্যস্ত হয় এবং অভ্যস্ত কার্য্য প্রাপ্ত হয়। যে ধাতু যে পদী, সন্ করিলে সেই পদী হয়। কৃ-সন্-চিকীর্ষ, পা—সন্—পিপাস, লভ—সন্—লিপ্স, আপ্—সন—ঈপ্স ইত্যাদি।

| | | | |
|---|---|---|---|
| লট্। | লোট্ | লট্ | লুট্—চিকীর্ষিতা |
| চিকীর্ষতি | ঈপ্সতু | লিপ্সতে | লৃট্—চিকীর্ষিষ্যতি |
| চিকীর্ষতঃ | ঈপ্সতাম্ | লিপ্সেতে | লিট্—চিকীর্ষাম্বভূব |
| চিকীর্ষন্তি | ঈপ্সন্তু | লিপ্সন্তে | ইত্যাদি। |

## যঙন্ত ধাতুরূপ।

২৭০। একস্বর ব্যঞ্জনাদি ধাতুর উত্তর যঙ্ হয়। যঙন্ত ধাতু আত্মনেপদী।

## শুচ্—যঙ্—শোশুচ্য ধাতু।

| লট্ | লুট্ | লিট্ |
|---|---|---|
| শোশুচ্যতে | শোশুচিতা | শোশুচাম্বভূব |
| শোশুচ্যেতে | শোশুচিতারৌ | শোশুচাম্বভূবতুঃ |
| শোশুচ্যন্তে | শোশুচিতারঃ | শোশুচাম্বভূবুঃ |

## নাম ধাতু।

২৭১। শব্দ সকল, কাম্যচ্, ক্যচ্, ক্যঙ্, ণিচ্ ও ক্বিপ্ এই পাঁচ প্রত্যয় যোগে ধাতুর রূপ প্রাপ্ত হয়। ইহাদিগকে নাম-

ধাতু বলে। কাম্যচ্ প্রত্যয়ের কাম্য, ক্যচের য, ক্যঙের য ও ণিচের ই থাকে। ক্বিপের কিছুই থাকে না।

কাম্যচ্—আত্মনঃ পুত্রমিচ্ছতি—পুত্রকাম্যতি।

ক্যচ্—আত্মনঃ পুত্রমিচ্ছতি—পুত্রীয়তি।

ক্যঙ্—পুত্রইব আচরতি—পুত্রায়তে।

ণিচ্—শব্দং করোতি—শব্দয়তি।

ক্বিপ্—পুত্রইব আচরতি—পুত্রতি।

ক্যচ্—নমঃ করোতি নমস্যতি। পুত্রমিব আচরতি পুত্রীয়তি. এইরূপ বুভুক্ষা অর্থে অশনায়তি। পিপাসা অর্থে—উদন্যতি ইত্যাদি। একীয়তি। ওঘীয়তি ইত্যাদি।

---

# নবম অধ্যায়।

## কৃৎ প্রকরণ।

---

### সাধারণবিধি।

২৭২। কৃৎ প্রত্যয় পরে থাকিলে,ধাতুর অন্ত্যস্বরের ও উপধা লঘুস্বরের গুণ হয়, ক ইৎ ও ঙ ইৎ প্রত্যয় পরে গুণ হয় না। কৃৎ পরে ণিচ্ প্রত্যয়ের লোপ হয়। ণ ইৎ ও ঞ ইৎ প্রত্যয় পরে, ধাতুর অন্ত্যস্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়। ঘ ইৎ প্রত্যয় পরে, ধাতুর অন্তস্থিত চ্ স্থানে ক্ ও জ্ স্থানে গ্ হয়। প ইৎ প্রত্যয় পরে, হ্রস্ব স্বরের পর ৎ হয়। খ ইৎ

প্রত্যয় পরে পূর্ব্বপদ দ্বিতীয়ার এক বচনান্ত হয়। এও ও ণইৎ প্রত্যয় পরে আকারান্ত ধাতুর উত্তর য হয়। কৃৎ প্রত্যয়ের য পরে থাকিলে, ধাতুর অন্তস্থিত ওকার স্থানে অব্ ঔকার স্থানে আব্ হয়। পূর্ব্বপদের অন্তস্থিত নকারের লোপ হয়। কৃৎ প্রত্যয় অনেক, তন্মধ্যে গুটিকত এ স্থলে প্রদর্শিত হইল।

২৭৩। শতৃ (অৎ)। কর্ত্তৃবাচ্যে বর্ত্তমানকালে পরস্মৈপদী ধাতুর উত্তর শতৃ প্রত্যয় হয়। লটের অন্তি বিভক্তিতে যে ধাতুর যে কার্য্য হয়, শতৃ প্রত্যয় স্থলেও সেই কার্য্য হয়। শতৃ প্রত্যয়ান্ত শব্দ বিশেষণ। উদাহরণ—বদ্—বদৎ, গম্—গচ্ছৎ, জি—জয়ৎ, ভূ—ভবৎ, কৃ—কুর্ব্বৎ, শুচ্—শোচৎ, দিব্—দীব্যৎ, শ্রু—শৃণ্বৎ, হু—জুহ্বৎ, কারি—কারয়ৎ, চিকীর্ষ—চিকীর্ষৎ ইত্যাদি।

শানচ্ (আন)। বর্ত্তমানকালে কর্ত্তৃবাচ্যে আত্মনেপদী ধাতুর উত্তর শানচ্ হয়, এবং উভয়পদী ধাতুর উত্তর শতৃ ও শানচ্ দুইই হয়। লটের আতে বিভক্তিতে যে ধাতুর যে কার্য্য হয়, শানচ্ প্রত্যয় স্থলেও সেই কার্য্য হয়। অকারান্তের পর শান স্থানে মান হয় এবং অদাদি গণীয় আস্ ধাতুর উত্তর শান প্রত্যয়ের আকার স্থানে ঈ হয়। কর্ম্মবাচ্যেও শান স্থানে মান হয় ও যক্ হয়। সকল ধাতুর উত্তরই কর্ম্মবাচ্যে শানচ্ হয়। শানচ্ প্রত্যয়ান্ত শব্দও বিশেষণ। উদাহরণ—সেব্—সেবমান, জন্—জায়মান শী—শয়ান, তন্—তন্বান। আস্—আসীন। উভয়পদী—ভজ্—ভজৎ ও ভজমান, যজ্—যজৎ ও যজমান। কর্ম্মবাচ্যে—কৃ—ক্রিয়মাণ,

দৃশ্—দৃশ্যমান। অদাদি গণীয় বিদ্ধাতুর উত্তর বর্ত্তমানে শতৃ স্থানে বিকল্পে ক্বসু (বস্) প্রত্যয় হয়। বিদ্—বিদৎ ও বিদ্বস্। ইত্যাদি।

২৭৪। স্যতৃ (স্যৎ) ও স্যমান। কর্ত্তৃবাচ্যে পরস্মৈপদী ধাতুর উত্তর ভবিষ্যৎকালে স্যতৃ, আত্মনেপদী ধাতুর উত্তর স্যমান এবং উভয়পদী ধাতুর উত্তর স্যতৃ ও স্যমান হয়। লৃটের স্যতি বিভক্তিতে যে যে কার্য্য হয় স্যতৃ ও সামান প্রত্যয় পরে সেই সেই কার্য্য হয়। সকল ধাতুর উত্তরই কর্ম্মবাচ্যে স্যমান হয়। স্যতৃ ও সামান প্রত্যয়ান্ত শব্দ বিশেষণ। উদাহরণ—কৃ—করিষ্যৎ, দৃশ্—দ্রক্ষ্যৎ, হন্—হনিষ্যৎ। বৃৎ—বর্ত্তিষ্যমান, সেব—সেবিষ্যমান ইত্যাদি। ধা—ধাস্যৎ ও ধাস্যমান। কর্ম্মণি—শ্রু—শ্রাবিষ্যমান, দৃশ্—দর্শিষ্যমান ইত্যাদি।

২৭৫। ক্বসু (বস্) ও কানচ্ (আন)—অতীতকালে পরস্মৈপদে ক্বসু এবং আত্মনেপদে কানচ্ হয়। লিটের ব বিভক্তিতে যে যে ধাতুর যে যে কার্য্য হয়, ক্বসু প্রত্যয়েও সেই সেই ধাতুর উত্তর সেই সেই কার্য্য হয়। কেবল ইট্ কার্য্য ইহার স্বতন্ত্র। আর কানচ্ হইলে লিটের আতে বিভক্তির কার্য্য প্রাপ্ত হয়। ক্বসু ও কানচ্ প্রত্যয়ান্ত শব্দ বিশেষণ। উদাহরণ—শ্রু—শুশ্রুবস্, স্থা—তস্থিবস্, পচ্—পেচিবস্, গম্—জগ্মিবস্ ও জগন্বস্, হন্—জঘ্নিবস্ ও জঘন্বস্, দৃশ্—দদৃশিবস্ ও দদৃশ্বস্ ইত্যাদি। কানচ্—রুচ্—রুরুচান, বন্দ—ববন্দান, কৃ—চক্রাণ, বচ্—ঊচান ইত্যাদি।

২৭৬। তব্য, অনীয়, ণ্যৎ, যৎ ও ক্যপ্।—ণ্যৎ যৎ ও ক্যপের কেবল য থাকে। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে সকল ধাতুর উত্তরই তব্য ও অনীয় প্রত্যয় হয়। ঋকারান্ত ও ব্যঞ্জন বর্ণান্ত ধাতুর উত্তর ণ্যৎ হয়। স্বরান্ত ধাতু, শক্ সহ ও পবর্গান্ত ধাতু এবং উপসর্গ হীন গদ্ মদ্ যম ও চর্ ধাতু, ইহাদের উত্তর যৎ হয়। এবং ই, দৃ, ভৃ, কৃ, জুষ শাস্ ও স্তু ধাতুর উত্তর ক্যপ্ হয। ইহাদিগকে কৃত্য প্রত্যয় বলে। কৃত্য প্রত্যয় নিষ্পন্ন শব্দ সকল কখনও ক্রিয়ার ন্যায় ব্যবহৃত হয় এবং কখনও বিশেষণ হয়। কৃত্য প্রত্যয় সকল ভবিষ্যৎকালে ঔচিত্য ও অনুজ্ঞা অর্থে প্রযুক্ত হয়। যথা, তব্য—কৃ—কর্ত্তব্য ভূ—ভবিতব্য, চিন্তি—চিন্তয়িতব্য। অনীয়—স্মৃ—স্মরণীয়, শুভ—শোভনীয়—জ্ঞাপি—জ্ঞাপনীয়। ণ্যৎ—ত্যজ—ত্যাজ্য, যুজ্—যোজ্য, পচ্—পাক্য, রুজ রোগ্য, ভুজ্ ভোগ্য (ভোগার্থে) অন্য অর্থে ভোজ্য। যৎ—জি জেয়, ভূ ভব্য, সহ সহ্য, গদ্ গদ্য, বি+চর বিচার্য্য ইত্যাদি। ক্যপ— ই—ইত্য, দৃ—দৃত্য, শাস্—শিষ্য। ভাববাচ্যে সুবন্ত পদের পরবর্ত্তী হন্ ধাতুর উত্তর ক্যপ্ হয়, ন স্থানে ত হয় এবং স্ত্রীলিঙ্গ হয়। যথা, ব্রহ্মহত্যা, গোহত্যা, পিতৃহত্যা ইত্যাদি।

২৭৭। ক্ত (ত) ও ক্তবতু (তবৎ)। ইহাদিগকে নিষ্ঠা প্রত্যয় বলে। অতীতকালে কর্ম্মবাচ্যে ধাতুর উত্তর ক্ত হয় এবং কর্ত্তৃবাচ্যে ক্তবতু হয়। গত্যর্থ ও অকর্ম্মক, ধাতু এবং শী, স্থা, আস্ বস্, শ্লিষ, রুহ ও জৄ ধাতু (ইহারা উপসর্গ যোগে সকর্ম্মক হইলেও) এই সকলের উত্তর কর্ত্তৃ-

বাচ্যে ক্ত প্রত্যয় হয়। জ্ঞানার্থ, পূজার্থ ও মত্যর্থ অর্থাৎ ইচ্ছার্থ ধাতুর উত্তর বর্ত্তমান কালেও ক্ত প্রত্যয় হয়। ভাব-বাচ্যে সকল ধাতুর উত্তরই ক্ত প্রত্যয় হয়। নিষ্ঠাপ্রত্যয়ান্ত শব্দ সকল কখন সমাপিকা ক্রিয়ার ন্যায় প্রযুক্ত হয়, কখনও বিশেষণও হয়। যথা, জ্ঞা—জ্ঞাত ও জ্ঞাতবৎ, স্থা—স্থিত ও স্থিতবৎ, স্মৃ—স্মৃত ও স্মৃতবৎ। মুচ্—মুক্ত ও মুক্তবৎ। অর্চ্চ্—অর্চ্চিত ও অর্চ্চিতবৎ। কারি—কারিত ও কারিতবৎ। শী—শায়িত ও শায়িতবৎ, হন্—হত ও হতবৎ। কতকগুলির ত স্থানে ন হয়। ক্ষুদ্—ক্ষুণ্ণ ও ক্ষুণ্ণবৎ। রুজ্—রুগ্ন ও রুগ্নবৎ। ক্ষি—ক্ষীণ ও ক্ষীণবৎ। পৃ—পূর্ণ ও পূর্ণবৎ। কৃ—কীর্ণ ও কীর্ণবৎ। নুদ্—নুন্ন ও নুত্ত, নুন্নবৎ ও নুত্তবৎ। ছাদি—ছন্ন ও ছাদিত, ছন্নবৎ ও ছাদিতবৎ ইত্যাদি। ক্ষৈ, শুষ্ ও পচ্ ধাতুর উত্তর নিষ্ঠা প্রত্যয় হইলে ক্ষাম, শুষ্ক ও পক্ক এবং ক্ষামবৎ শুষ্কবৎ ও পক্কবৎ হয়।

২৭৮। তুমুন্, ক্ত্বাচ্ ও ল্যপ্। উভয় ক্রিয়ার কর্ত্তা এক হইলে নিমিত্ত অর্থে ধাতুর উত্তর তুমুন্ (তুম্) হয়। সমর্থার্থক ও কালবাচক শব্দের যোগেও তুমুন্ হয়। লুট্ বিভক্তিতে যে যে কার্য্য হয়, তুমুন্ প্রত্যয়েও সেই সেই কার্য্য হয়। যথা, দৃশ্—তুম্—দ্রষ্টুম্। কৃ—তুম্—কর্ত্তুম্, শী—তুম্—শয়িতুম্, বিদ্—তুম্—বেদিতুম্, কারি—তুম্—কারয়িতুম্ ইত্যাদি। সমর্থার্থক—গন্তুম্ পটুঃ। কালবাচক—ভোক্তুম্ সময়ঃ ইত্যাদি।

উভয় ক্রিয়ার এক কর্ত্তা হইলে অনন্তর অর্থে ক্ত্বাচ্ (ত্বা)

হয়। কৃ—কৃত্বা, দা—দত্ত্বা, সেব্—সেবিত্বা, কারি—কারয়িত্বা ইত্যাদি। নিষেধ অর্থে অলম্ ও খলু শব্দের যোগেও হয়। যথা, “অলং স্থিত্বা শ্মশানেঽস্মিন্ গৃধ্রগোমায়ুসঙ্কুলে।”

নঞ্ ভিন্ন অব্যয়ের সহিত সমাসে, অনন্তর অর্থে ধাতুর উত্তর ক্ত্বাচ্ প্রত্যয়ের স্থানে ল্যপ্ (যপ্) হয়। আ—দা—ল্যপ্—আদায়। বি—হস্—ল্যপ্—বিহস্য। বি—জি—ল্যপ্—বিজিত্য। আ+হন্—ল্যপ্—আহত্য। প্র+নম্—ল্যপ্—প্রণম্য ও প্রণত্য। আ+গম্—ল্যপ্—আগম্য ও আগত্য। আ+হ্বে—ল্যপ্—আহূয়। প্র—নমি—ল্যপ্—প্রণময্য। বি—গণি—ল্যপ্—বিগণয্য ইত্যাদি। তুম্ ক্ত্বাচ্ ও ল্যপ্ প্রত্যয়ান্ত শব্দ অব্যয়। ইহারা অসমাপিকা ক্রিয়া।

২৭৯। ক্তিন্ (তি) প্রত্যয়। ভাববাচ্যে ক্তিন্ হয়, ক্তিন্ প্রত্যয়ান্ত শব্দ সকল বিশেষ্য ও স্ত্রীলিঙ্গ। যথা, গম্—গতি; স্থা—স্থিতি, ভুজ্—ভুক্তি, যজ্—ইষ্টি, তৃপ্—তৃপ্তি, গ্লৈ—গ্লানি, ম্লৈ—ম্লানি ইত্যাদি।

২৮০। ঘঞ্ (অ) অল্ (অ) অনট্ (অন) প্রত্যয়। কর্তৃভিন্ন কারকবাচ্যে ও ভাববাচ্যে ধাতুর উত্তর ঘঞ্ ও অল্ হয়। ঘঞের ঘ্ ও ঞ এবং অলের ল্ ইৎ। উভয়েরই অ থাকে। প্রভেদের মধ্যে ঘঞ্ পরে বৃদ্ধি ও অল্ পরে গুণ হয়। আর ঘঞ্ পরে ঘ হৎ কার্য্য হয়। ঘঞ্ ও অল্ প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ। যথা, ঘঞ্—পচ্—পাকঃ, তপ্—তাপঃ, যুজ্—যোগঃ, হৃ—হারঃ, রন্জ্—রাগঃ, ভন্জ্—ভঙ্গঃ, সন্জ্—সঙ্গঃ ইত্যাদি। অল্—জি—জয়ঃ, ভূ—ভবঃ, তুষ্—

তোষঃ, স্পৃশ্—স্পর্শঃ, হৃষ্—হর্ষঃ। ভী—ভয়ম্ ও বৃষ্—বর্ষম্ (ক্লীং) ইত্যাদি।

২৮১। অনট্ প্রত্যয় চারি প্রকার। প্রথম ভাববাচ্যে ধাতুর উত্তর অনট্ হয়, ট্ ইৎ, অন থাকে। এই অনট্ প্রত্যয়ান্ত শব্দ ক্লীবলিঙ্গ। দ্বিতীয়, করণ ও অধিকরণ বাচ্যে অনট্ হয়। ইহা তিন লিঙ্গই প্রাপ্ত হয়। তৃতীয়, নন্দি প্রভৃতি ধাতুর উত্তর, কর্ত্তৃবাচ্যে অন হয়, ইহারা পুংলিঙ্গ। চতুর্থ, ক্রোধার্থ, ভূষার্থ ও জ্বল প্রভৃতি ধাতুর উত্তর শীলাদি অর্থে কর্ত্তৃবাচ্যে অন হয়। ইহারাও পুংলিঙ্গ। যথা,—ভাবে অনট—গম্—গমনম্, শী—শয়নম্, কৃ—করণম্ ইত্যাদি। করণবাচ্যে—নীয়তে অনেন—নয়নম্। ভূষ্যতে অনেন ভূষণম্। অধিকরণ—শয্যতে অস্মিন্—শয়নম্। স্থীয়তে অস্মিন্—স্থানম্। অধিরুহ্যতে অনয়া—অধিরোহণী ইত্যাদি। নন্দ্যাদি—নন্দয়তীতি নন্দনঃ। বর্দ্ধয়তীতি বর্দ্ধনঃ। শীলাদি অর্থে—ক্রোধনঃ, কোপনঃ, মণ্ডনঃ ইত্যাদি।

২৮২। ণিন্ ইন্ ও ঘিনুণ্। বর্ত্তমান অর্থে ধাতুর উত্তর এবং ভবিষ্যৎ অর্থে ভূ, স্থা, গম্, বুধ্, যুধ্, রুধ্ ও যা ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণিন্ হয়। শীল অর্থে শম প্রভৃতি ধাতুর উত্তর ইন্ হয়। এবং শীল অর্থে ত্যজ্ প্রভৃতি ধাতুর উত্তর ঘিনুন্ হয়। সকলেরই ইন্ থাকে। উপপদের পরবর্ত্তী ধাতুর উত্তর অর্থবিশেষও ণিন্ হয়। যথা, বদ্—বাদী, দ্রুহ—দ্রোহী। ভূ—ভাবী, স্থা—স্থায়ী, গম্—গামী। শম্—শমী, শ্রম্—শ্রমী। যুজ্—যোগী, ত্যজ্—ত্যাগী। উপপদ—মনোহারী। পণ্ডিত-মানী। সত্যবাদী। হৃদয়গ্রাহী। বিরাগী।

২৮৩। তৃণ্ ও ণক। ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণক এবং শীল, ধর্ম্ম ও সম্যক্‌করণ অর্থে তৃণ্ প্রত্যয় হয়। যথা, পঠ-ণক—পাঠকঃ, পচ্—পাচকঃ, শুষ্—শোষকঃ। জি—তৃণ্—জেতা, কৃ—তৃণ্—কর্ত্তা। হর্ত্তা, পাতা, যোদ্ধা ইত্যাদি।

২৮৪। অন্ ও অট্। কর্ম্মপদ উপপদ হইলে কর্ত্তৃবাচ্যে অন্ এবং হন্ চর্ গৈ ও কৃধাতুর উত্তর অট্ হয়। যথা, কুম্ভং করোতি কুম্ভকারঃ। চাটুকারঃ ইত্যাদি। শত্রুং হন্তি শত্রুঘ্নঃ, জলচরঃ, খেচরঃ, সামগঃ, চিত্রকরঃ, দিবাকরঃ ইত্যাদি।

২৮৫। ড ও ক। হন্, জন, আকারান্ত ও গম্ প্রভৃতির উত্তর ড হয়। উপপদ বা উপসর্গপূর্ব্বক অথবা কেবল আকারান্ত ধাতুর উত্তর ভাবে ক হয়। অ থাকে। যথা, শোকাপহঃ। মনসিজঃ, অণ্ডজঃ, সুস্থঃ, জলদঃ, ধর্ম্মজ্ঞঃ, অধ্বগঃ, পারগঃ অভিজ্ঞা, অবস্থা। ইচ্ছা, পৃচ্ছা। ইত্যাদি।

২৮৬। খল্ ও খচ্। ঈষৎ, দুর্, সু, পূর্ব্বক ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে খল্ হয়। খলের অ থাকে। সুকরঃ, দুষ্করঃ ইত্যাদি। খ ও খচ্ প্রত্যয়ের গুটিকত উদাহরণ মাত্র দেওয়া যাইতেছেঃ—

বিধুন্তুদঃ অরুন্তুদঃ, পরন্তপঃ, অসূর্য্যম্পশ্যাঃ বশংবদঃ, অভ্রংলিহঃ, বাচংযমঃ, বিশ্বম্ভরা, ক্ষেমঙ্করঃ, কৃতার্থম্মন্যঃ ইত্যাদি।

---

# দশম অধ্যায়।

## তদ্ধিত প্রকরণ।

পূর্ব্বে বলা হইয়াছে শব্দের উত্তর যে সমস্ত প্রত্যয় হয় তাহাদিগকে তদ্ধিত প্রত্যয় বলে। প্রচলিত তদ্ধিত প্রত্যয় সমুদায়ে একশত দ্বাবিংশতি। এই ১২২টি তদ্ধিত প্রত্যয়ের মধ্যে কতকগুলি প্রত্যয়ের সূত্র উল্লেখ করিয়া, তাহাদের উদাহরণমাত্র এস্থলে লিখিত হইল।

ষিণ, ষায়নণ্, ষ্যণ্, ষণ্, ষেয়ণ্, ষীয়ণ্,

ষিকণ্, ইয়, কণ্, নীন ও ষীকণ্।

২৮৭। অপত্য অর্থে, অকারান্ত ও বাহু প্রভৃতি শব্দের উত্তর ষিণ্ (ই) প্রত্যয় হয়। নড় প্রভৃতির উত্তর ষায়নণ্ (আয়ন) হয়। গর্গ প্রভৃতির উত্তর ষ্যণ্ (য) হয়। শিব প্রভৃতি, বিদ প্রভৃতি ও ভৃগু প্রভৃতির উত্তর ষণ্ (অ) হয়। স্ত্রী প্রত্যয়ান্ত শব্দের উত্তর, ও শুভ্র প্রভৃতি শব্দের উত্তর ষেয়ণ্ (এয়) হয়। স্বস্থ প্রভৃতি শব্দের উত্তর ষীয়ণ্ (ঈয়) হয়। পিতৃস্বস্থ ও মাতৃস্বস্থর উত্তর ষেয়ণ্ও (এয়) হয়। রেবতী প্রভৃতির উত্তর ষিকণ্ (ইক) হয়। এই সকল প্রত্যয় এবং ইয়, কণ্, নীন ও ষীকণ্ এই চারি প্রত্যয় অপত্য অর্থ ভিন্ন, ভবার্থ ও সমূহার্থ প্রভৃতি বিশেষ বিশেষ অর্থেও যথাসম্ভব হইয়া থাকে।

ণ ইৎ প্রত্যয় পরে আদ্য স্বরের, সুভগাদির উভয় পদের আদ্য

স্বরের ও সুপঞ্চালাদির দ্বিতীয় পদের আদ্য স্বরের বৃদ্ধি হয়, কোনও কোনও স্থলে হয় না। প্রত্যয়ের য ও স্বর পরে পূর্ব্ববর্ত্তী অবর্ণ ও ইবর্ণের লোপ হয়, ও অন্ত্য উ বর্ণের গুণ হয়। ওকার ঔকার ও ঋকারের পর, "য" স্বরবর্ণবৎ কার্য্য করে। ড ইৎ প্রত্যয় পরে অন্ত্য স্বরাদির লোপ হয়। যথাক্রমে উদাহরণঃ—

দশরথস্য অপত্যং দাশরথিঃ। সুমিত্রায়াঃ অপত্যং সৌমিত্রিঃ। দ্রোণস্য অপত্যং দ্রৌণায়নঃ। চণকস্য অপত্যং চাণক্যঃ। ককুৎস্থস্য অপত্যং কাকুৎস্থঃ। ভরদ্বাজস্য অপত্যং ভারদ্বাজঃ। রঘোরপত্যং রাঘবঃ। ভগিন্যাঃ অপত্যং ভাগিনেয়ঃ। বিমাতুরপত্যং বৈমাত্রেয়ঃ। স্বস্রুরপত্যং স্বস্রীয়ঃ। মাতৃস্বসুঃ অপত্যং মাতৃস্বসেয়ঃ ও মাতৃস্বস্রীয়ঃ। রেবত্যা অপত্যং রৈবতিকঃ। পুরুষেণ কৃতং পৌরুষেয়ম্। শিক্ষাং বেত্তি শিক্ষকঃ। আভ্যন্তরীণম্। ব্রীহীকম্। অরণ্যে ভবঃ আরণ্যকঃ। ভিক্ষাণাং সমূহঃ ভৈক্ষ্যম্। পৃথিব্যা ইদং পার্থিবঃ ইত্যাদি।

## ত্ব, তল্ বতিচ্ ও ইমনিচ্।

২৮৮। তস্য ভাবঃ এই অর্থে ত্ব ও তল্ প্রত্যয় হয়। ত্ব প্রত্যয়ান্ত ক্লীবলিঙ্গ এবং তল্ (ত) প্রত্যয়ান্ত স্ত্রীলিঙ্গ। যথা প্রভোর্ভাবঃ প্রভুত্বম্ ও প্রভুতা। ঔপম্য অর্থে বতিচ্ (বৎ) হয়। যথা পিতরমিব পিতৃবৎ মাতৃবৎ ইত্যাদি। তস্য ভাবঃ এই অর্থে ইমনিচ্ (ইমন্) হয়। গুরোর্ভাবঃ গরিমা। লঘিমা ইত্যাদি।

## মতুপ্, ইন্, বিন্, ( অস্ত্যর্থ প্রত্যয় ) ও ইতচ্।

২৮৮। 'তৎ অস্য বা অস্মিন্ অস্তি' এইঅর্থে মতুপ্ (মৎ) হয়। উপধায় ম্কার ও অ আ যুক্ত এবং ম্কারান্ত,অবর্ণান্ত,বর্গের প্রথম দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ বর্ণান্ত শব্দের পর মতুপের ম স্থানে ব হইয়া বৎ হয়। যব প্রভৃতি শব্দের উত্তর বৎ হয় না এবং সংজ্ঞা অর্থে উদন্বান্ প্রভৃতিও নিপাতন সিদ্ধ। যথা, বুদ্ধিমান্, জ্ঞানবান্, লক্ষ্মীবান্, তড়িত্বান্, ইত্যাদি। যবাদি—গরুৎমান্, ককুদ্মান্ উদন্বান্ ( সমুদ্রঃ ) ইত্যাদি।

২৯০। একের অধিক স্বর বিশিষ্ট অবর্ণান্তের উত্তর ইন্ হয়, এবং স্রজ্, মায়া, মেধা ও অস্ ভাগান্ত শব্দের উত্তর বিকল্পে বিন্ হয়। যথা জ্ঞানী, মানী, স্রগ্বী, মায়াবী, মেধাবী, তেজস্বী, ইত্যাদি। জাত অর্থে তারকা প্রভৃতির উত্তর ইতচ্ ( ইত ) হয়। তারকা সংজাতা অস্মিন্ ইতি তারকিতম্ ( নভঃ )। পুষ্পিতঃ, পিপাসিতঃ ইত্যাদি।

## তরপ্ তমপ্ ইষ্ঠন্ ও ঈয়সুন্।

২৯১। দুয়ের মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে তরপ্ ( তর ) ও ঈয়সুন্ ( ঈয়স্ ) এবং বহুর মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে তমপ্ ( তম ) ও ইষ্ঠন্ ( ইষ্ঠ ) প্রত্যয় হয়। যথা, অয়ম্ অনয়োঃ অতিশয়েন গুরুঃ—গুরুতরঃ ও গরীয়ান্। অয়ম্ এষাম্ অতিশয়েন গুরুঃ গুরুতমঃ ও গরিষ্ঠঃ। ইষ্ঠ ও ঈয়স্ প্রত্যয়ে নিম্নলিখিত শব্দ স্থানে নিম্ন লিখিত আদেশ হইয়া নিম্ন লিখিত পদ হয়। অকারাদি-শব্দ-ক্রমেঃ—অন্তিক—

নেদিষ্ঠঃ—নেদীয়ান্। অল্প—কনিষ্ঠঃ—কনীয়ান্ ও অল্পিষ্ঠঃ—অল্পীয়ান্। উরু—বরিষ্ঠঃ—বরীয়ান্। কৃশ—কর্ষিষ্ঠঃ—কষীয়ান্। ক্ষিপ্র—ক্ষেপিষ্ঠঃ—ক্ষেপীয়ান্। ক্ষুদ্র—ক্ষোদিষ্ঠঃ—ক্ষোদীয়ান। গুরু—গরিষ্ঠঃ—গরীয়ান্। দীর্ঘ—দ্রাঘিষ্ঠঃ—দ্রাঘীয়ান্। দূর—দবিষ্ঠঃ—দবীয়ান্। দৃঢ়—দ্রঢ়িষ্ঠঃ—দ্রঢ়ীয়ান্। পটু—পটিষ্ঠঃ—পটীয়ান্। প্রশস্য—শ্রেষ্ঠঃ— শ্রেয়ান্, জ্যেষ্ঠঃ—জ্যায়ান। প্রিয়—প্রেষ্ঠঃ—প্রেয়ান্। বহু—ভূয়িষ্ঠঃ—ভূয়ান্। বহুল—বংহিষ্ঠঃ—বংহীয়ান্। মৃদুঃ—ম্রদিষ্ঠঃ—ম্রদীয়ান। যুবন্—কনিষ্ঠঃ—কনীয়ান্, যবিষ্ঠঃ—যবীয়ান্। লঘু—লঘিষ্ঠঃ—লঘীয়ান্। বাঢ়—সাধিষ্ঠঃ—সাধীয়ান্। বৃদ্ধ—জ্যেষ্ঠঃ—জ্যায়ান্, বর্ষিষ্ঠঃ—বর্ষীয়ান্। স্থূল—স্থবিষ্ঠঃ—স্থবীয়ান্। স্থির—স্থেষ্ঠঃ—স্থেয়ান্। হ্রস্ব—হ্রসিষ্ঠঃ—হ্রসীয়ান।

## ময়ট্।

২৯২। বিকার, অবয়ব, ব্যাপ্তি, সংসর্গ, অপৃথগ্ভাব অর্থে ময়ট্ হয়। মৃন্ময়ঃ, হিরণ্ময়ঃ ( যলোপ )। দারুময়ঃ। জলময়ঃ। ঘৃতময়ম্ অন্নম্। বিষ্ণুময়ং জগৎ।

## ঠ, তন, তসিল্, থাচ্ ত্রল্, ধাচ্ ডট্, মট্ চিৎ চন।

২৯৩। কুশল অর্থে ঠ হয়। যথা কর্ম্মণি কুশলঃ কর্ম্মঠঃ। ভব অর্থে কাল বাচক অব্যয়ের উত্তর তন হয়। অদ্য ভবঃ অদ্যতনঃ। পঞ্চমী ও সপ্তমীর স্থানে এবং পরি ও অভি উপসর্গের পর তসিল্ ( তস্ ) হয়। অস্মাৎ অতঃ, সর্ব্বস্মিন্ সর্ব্বতঃ, পরিতঃ, অভিতঃ। প্রকার অর্থে তৃতীয়ার স্থানে থাচ্ হয়।

অন্যেন প্রকারেণ অন্যথা। সর্ব্বথা ইত্যাদি। সর্ব্বনামের সপ্তমী স্থানে ত্রল্ ( ত্র ) হয়। সর্ব্বত্র, যত্র তত্র ইত্যাদি। সংখ্যা-বাচকের উত্তর প্রকারার্থে ধাচ্, ( ধা ) হয়। দ্বিধা, ত্রিধা ইত্যাদি। দশন্ ভাগান্ত সংখ্যা বাচকের পর পূরণার্থে ডট্ ( অ ) এবং নকারান্তের উত্তর মট্ হয়। একাদশ, চতুর্দ্দশ, পঞ্চমঃ অষ্টমঃ ইত্যাদি। বিভক্ত্যন্ত কিম্ শব্দের উত্তর চিৎ ও চন হয়। যথা কদাচিৎ কদাচন।

দা, র্হি, দানীম্ ও এদ্যুস্।

২৯৪। সর্ব্বনাম শব্দের উত্তর, কালঅর্থে সপ্তমী স্থানে দা, র্হি ও দানীম্ হয়। একদা, সদা ও সর্ব্বদা, অন্যদা, কদা, যদা, তদা, কর্হি, তর্হি, তদানীম্, ইদানীম্। দিন বুঝাইলে পূর্ব্বা-দির উত্তর এদ্যুস্ হয়। পূর্ব্বেদ্যুঃ, অন্যেদ্যুঃ ইত্যাদি। পূর্ব্ব-দিন বুঝাইলে হ্যঃ এবং পরদিন বুঝাইলে শ্বঃ হয়। সদ্যঃ ও অদ্য নিপাতন সিদ্ধ। কথম্, ইত্থম্, যথা, তথা, পশ্চাৎ, পরস্তাৎ, কুতঃ, ক্ব, কুহ, কুত্র, অত্র, যতঃ, ততঃ, ইহ, ইত্থম্ প্রভৃতিও নিপাতন সিদ্ধ।

চ্বি এবং আৎ আহি, ত্যণ্ ও এনপ্।

২৯৫। কৃ, ভূ ও অস্ ধাতুর যোগে অভূততদ্ভাব অর্থে চ্বি হয়। চ্বির সর্ব্বলোপ। কেবল অন্তস্থিত হ্রস্ব স্বর দীর্ঘ হয় ও অবর্ণ স্থানে ঈ হয়। অলঘুং লঘুং চকার লঘূচকার, মন্দীচকার, স্থিরীভূতঃ, দৃঢ়ীকৃতঃ ইত্যাদি।

২৯৬। দক্ষিণ ও উত্তর শব্দের উত্তর সপ্তমী স্থানে আৎ

( আ ) ও আহি হয়। দক্ষিণা, পশ্চাৎ, ও পুরস্ শব্দের পর ত্যণ্ হয়। দক্ষিণস্যাম্ ইতি দক্ষিণা ( অব্যয় ) দক্ষিণা ভবঃ, দাক্ষিণাত্যঃ। এইরূপ পাশ্চাত্ত্যঃ পৌরস্ত্যঃ। অদূর অর্থে এনপ্ ( এন ) হয়। এন যোগে দ্বিতীয়া হয়। যথা বৃক্ষবাটিকাং দক্ষিণেন।

---

সমাপ্ত।

# পরিশিষ্ট।

## দেবনাগর বর্ণপরিচয়।

अ आ इ ई उ ऊ ऋ ॠ

অ আ ই ঈ উ ঊ ঋ ৠ

ऌ ॡ ए ऐ ओ औ।

ঌ ৡ এ ঐ ও ঔ।

---

क ख ग घ ङ। च छ ज झ ञ।

ক খ গ ঘ ঙ। চ ছ জ ঝ ঞ।

ट ठ ड ढ ण। त थ द ध न।

ট ঠ ড ঢ ণ। ত থ দ ধ ন।

प फ ब भ म। य र ल व।

প ফ ব ভ ম। য র ল ব।

श ष स ह। क्ष ं ः।

শ ষ স হ। ক্ষ ং ঃ।

का कि की कु कू के कै को कौ

কা কি কী কু কূ কে কৈ কো কৌ

कृ गृ तृ दृ धृ नृ पृ भृ वृ शृ हृ।

কৃ গৃ তৃ দৃ ধৃ নৃ পৃ ভৃ বৃ শৃ হৃ।

क्य ख्य ग्य घ्य च्य ज्य ट्य ड्य ढ्य

ক্য খ্য গ্য ঘ্য চ্য জ্য ট্য ড্য ঢ্য

ण्य त्य थ्य द्य ध्य न्य प्य भ्य म्य

ণ্য ত্য থ্য দ্য ধ্য ন্য প্য ভ্য ম্য

य्य ल्य व्य श्य ष्य स्य ह्य।

য্য ল্য ব্য শ্য ষ্য স্য হ্য।

क्र ग्र घ्र ज्र त्र द्र प्र भ्र म्र

ক্র গ্র ঘ্র জ্র ত্র দ্র প্র ভ্র ম্র

व्र श्र स्र ह्र।

ব্র শ্র স্র হ্র।

कं मं हं।

কং মং হং।

कः नः सः।

কঃ নঃ সঃ।

क्ल ग्ल प्ल म्ल श्ल ह्ल।

ক্ল গ্ল প্ল ম্ল শ্ল হ্ল।

क्व ग्व ज्व ण्व त्व थ्व द्व ध्व न्व म्व

ক্ব গ্ব জ্ব ণ্ব ত্ব থ্ব দ্ব ধ্ব ন্ব ম্ব

ल्व श्व ष्व स्व ह्व।

ল্ব শ্ব ষ্ব স্ব হ্ব।

**ক্ন গ্ন ঘ্ন ত্ন প্ন ম্ন শ্ন স্ন হ্ন হ্ন ক্ষ্ন**

ক্ন গ্ন ঘ্ন ত্ন প্ন ম্ন শ্ন স্ন হ্ন হ্ন ক্ষ্ন

**ক্ম গ্ম ঙ্ম ট্ম ণ্ম ত্ম দ্ম ধ্ম ন্ম প্ম**

ক্ম গ্ম ঙ্ম ট্ম ণ্ম ত্ম দ্ম ধ্ম ন্ম প্ম

**ম্ম শ্ম ষ্ম স্ম হ্ম ক্ষ্ম ।**

ম্ম শ্ম ষ্ম স্ম হ্ম ক্ষ্ম ।

**র্ক র্খ র্গ র্ঘ ।**

র্ক র্খ র্গ র্ঘ ।

**ঙ্ক ঙ্খ ঙ্গ ঙ্ঘ ঞ্চ ঞ্ছ ঞ্জ ণ্ট ণ্ঠ ণ্ড**

ঙ্ক ঙ্খ ঙ্গ ঙ্ঘ ঞ্চ ঞ্ছ ঞ্জ ণ্ট ণ্ঠ ণ্ড

**ণ্ঢ ণ্ণ ন্ত ন্থ ন্দ ন্ধ ন্ন ম্প ম্ব ম্ভ**

ণ্ঢ ণ্ণ ন্ত ন্থ ন্দ ন্ধ ন্ন ম্প ম্ব ম্ভ

**ষ্ক স্ক ষ্খ স্খ শ্চ শ্ছ ষ্ট ষ্ঠ স্ত স্থ**

ষ্ক স্ক ষ্খ স্খ শ্চ শ্ছ ষ্ট ষ্ঠ স্ত স্থ

**ষ্প স্প ষ্ফ স্ফ ।**

ষ্প স্প ষ্ফ স্ফ ।

**ক্ক ক্খ গ্গ চ্চ চ্ছ জ্জ জ্ঝ জ্ঞ ট্ট ত্ত ত্থ**

ক্ক ক্‌খ গ্গ চ্চ চ্ছ জ্জ জ্ঝ জ্ঞ ট্ট ত্ত ত্থ

**দ্দ দ্ধ প্প ল্ক ল্প ল্ভ ল্ম ল্ল দ্গ দ্ঘ**

দ্দ দ্ধ প্প ল্ক ল্প ল্ভ ল্ম ল্ল দ্গ দ্ঘ

ग्द ग्ध ब्द ब्ध द्भ ग्भ क्त प्त प्स त्क त्प त्स ।

গ্দ গ্ধ ব্দ ব্ধ দ্ভ গ্ভ ক্ত প্ত প্স ৎক ৎপ ৎস ।

ङ्क्य ङ्ग्य ज्ज्य न्त्य न्द्य न्ध्य न्न्य म्ब्य ल्क्य

ঙ্ক্য ঙ্গ্য জ্জ্য ন্ত্য ন্দ্য ন্ধ্য ন্ন্য ম্ব্য ল্ক্য

ष्ट्य ष्ठ्य स्त्य त्त्य द्ध्य त्म्य क्त्य क्ष्य त्स्य

ষ্ট্য ষ্ঠ্য স্ত্য ত্ত্য দ্ধ্য ত্ম্য ক্ত্য ক্ষ্য ৎস্য

क्त्र च्छ्र न्त्र न्द्र म्भ्र ङ्क्र ष्ट्र द्द्र स्त्र त्प्र

ক্ত্র চ্ছ্র ন্ত্র ন্দ্র ম্ভ্র ঙ্ক্র ষ্ট্র দ্দ্র স্ত্র ৎপ্র

क्त्व च्छ्व ज्ज्व त्त्व द्द्व द्ध्व न्त्व प्त्व स्त्व ष्ट्व

ক্ত্ব চ্ছ্ব জ্জ্ব ত্ত্ব দ্দ্ব দ্ধ্ব ন্ত্ব প্ত্ব স্ত্ব ষ্ট্ব

न्त्र्य स्त्र्य ।

ন্ত্র্য স্ত্র্য ।

१ २ ३ ४ ५ ६ ७ ८ ९ १० ।

১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০ ।

## प्रथमः पाठः।

### प्रथमायाः।

शिशुर्धावति। चन्द्रोदृश्यते। गौर्नीयते। चौरो दण्ड्यते। नीलमुत्पलम्। भ्रातरागच्छ। दशरथ इति राजासीत्। शिष्यः अध्याप्यते।

## द्वितीयः पाठः।

### द्वितीयायाः।

अहं पुस्तकं पठिष्यामि। देवदत्तेन गौः ग्रामं नीयते। चौरः शतं दण्ड्यते। सः अक्षान् (अक्षैर्वा) दीव्यति। राजा खट्टामधिशेते। रामो वनमधितिष्ठति। चौरो ग्राममध्यास्ते। साधुर्नगरमधिवसति। सा मधुरं हसति। सः संवत्सरमधीते। उद्यानं परितः वृक्षास्तिष्ठन्ति। रे मूर्ख! त्वां धिक्। दरिद्रं प्रति दयां कुरु। राजा मन्त्रिणं ग्रामं गमयति। प्रभुर्भृत्यं (भृत्येन वा) भारं हारयति। सः कुम्भकारं (कुम्भकारेण वा) घटं कारयति।

## तृतीयः पाठः।

### तृतीयायाः।

मया पुत्रो दृश्यते। वृद्धेन सुप्यते। गुरुणा शिष्यः व्याकरणमध्याप्यते। सः चक्षुषा चन्द्रं पश्यति। साधुना सह मैत्री कार्य्या। एकेन जना विंशतिः। विवादेन अलम्।

कोऽर्थः कलहेन। तेन मासेन व्याकरणमधीतम्। सः चक्षुषा काणः। रामः परिशुष्यता मुखेन पितरं ददर्श। प्रकृत्या सुन्दरः। त्वरया धावति। राजा सूपकारेण अन्नं पाचयति। राज्ञा सूपकारेण ओदनं पाच्यते।

## चतुर्थः पाठः।

### चतुर्थ्याः।

राजन्! त्वम् अस्मै ब्राह्मणाय धनं देहि। इदं मह्यं रोचते। दशरथः पुत्राय स्पृहयति। त्वं मह्यं शतं धारयसि। त्वमश्वाय घासमानय। विद्या ज्ञानाय कल्पते। इदम् आत्मने हितम्। प्रत्यक्षदेवतायै मात्रे नमः। गुरवे (गुरुं वा) नमस्कृत्य। भूपते! ते प्रजाभ्यः स्वस्तिरस्तु। सः पद्भ्यां ग्रामाय (ग्रामं वा) गच्छति।

## पञ्चमः पाठः।

### पञ्चम्याः।

वृक्षात् फलं पतति। सः व्याघ्रात् बिभेति। सः नकुलात् शिशुं रक्षति। वीजात् अङ्कुरो जायते। हिमालयात् गङ्गा जाता। त्वं विवादात् निवर्त्तस्व। स पापात् जुगुप्सते। गुरोरधीते। कस्मात् श्रुतं भवता? वक आह दैवज्ञमुखात्। सः प्रासादात् चन्द्रं पश्यति। त्वम् आसनात् कम् अवलोकयसि। धनात् विद्या गरीयसी। आमरणात् धर्म्ममुपा-

र्जयस्व। इदम् अस्मात् पृथक्। त्वं किं हर्षात् ( हर्षेण वा ) नृत्यसि।

## षष्ठः पाठः।

### षष्ठ्याः।

मम पुस्तकमेतत्। पयसः पानं देवदत्तेन। शिशोः शयनं शय्यायाम्। मया (मम वा) चन्द्रो द्रष्टव्यः। धार्म्मिकः सतां पूजितः। पुत्रः मातुः ( मातरं वा ) स्मरति। नाग्निस्तृप्यति काष्ठानाम् ( काष्ठै र्वा )। कवीनां ( कविषु वा ) कालिदासः श्रेष्ठः। ग्रामात् दूरम्। नगरस्य अन्तिकम्। विनयस्य (विनयेन वा) तुल्यो गुणो नास्ति। पश्यतस्ते मरिष्यामि। अल्पेन हेतुना, अल्पाय हेतवे, अल्पात् हेतोः, अल्पस्य हेतोः, अल्पे हेतौ। को हेतुः, कं हेतुम्, केन हेतुना, कस्मै हेतवे, कस्मात् हेतोः, कस्यहेतो, कस्मिन् हेतौ।

## सप्तमः पाठः।

### सप्तम्याः।

गृहे तिष्ठति देवदत्तः। शरदि जलं विमलं भवति। रजन्यां प्रभातायां कमलानि विकसितानि भवन्ति। व्याकरणे साधुः पाणिनिरासीत्। रुदति शिशौ माता सरोवरात् जलमानेतुं सार्द्धं सखीभिर्गृहान्निर्जगाम। कविषु श्रेष्ठः कालिदासो रघुवंशादीनि श्रव्यकाव्यानि शकुन्तलादीनि च

दृश्यकाव्यानि रचितवान। समीपे नगरस्य, समीपं नगरस्य, समपेन नगरस्य, समीपात् नगरस्य वा व्याघ्र आयातः।

अहञ्च भाष्यकारश्च कुशाग्रीयधियावुभौ।
नैव शब्दाम्बुधेः पारं किमन्ये जड़बुद्धयः॥

बृहस्पतिः।

समाप्तमिदं प्रवेशिका व्याकरणम्।

---

# শুদ্ধি পত্র।

| পৃষ্ঠ। | পঙ্‌ক্তি। | অশুদ্ধ | শুদ্ধ। |
|---|---|---|---|
| ১৫ | ৫ | লিট্‌ | লঙ্‌ |
| ৩২ | ১৬ | প্রত্যাঙাত্মা | প্রত্যাঙ্‌ঙাত্মা |
| ৪০ | ১০ | অয়ম্ঃ | অয়ম্‌ |
| ৫১ | ১০ | হাহে | হাহৈ |
| ৫৫ | ১০ | অল্লে | অম্লে |
| ৫৭ | ৪ | ,, | ০ |
| ৬০ | ৯ | ণ্রোঃ | ন্রোঃ |
| ৬৯ | ১ | পুনার্ব্বৌ | পুনর্ব্বৌ |
| ৭৫ | ১৫ | দম্পাতিভ্যাম্‌ | দম্পতীভ্যাম্‌ |
| ৭৭ | ৭শেষ | ঐ | প্রাচঃ |
| ১০২ | ২১ | স্থায়ীনী | স্থায়ীনি |
| ১১০ | ৮ | যূষ্মাভিঃ | যুষ্মাভিঃ |
| ১১৪ | ৮ | ননস্‌ | নমস্‌ |
| ১৫৫ | ৯ | খিব | খির |
| ১৬৭ | ১৩ | পরস্মৈ | উভয় |

দ্বিতীয় পৃষ্ঠ দশম পঙ্‌ক্তিতে " চতুর্থ অধ্যায়ে স্ত্রীপ্রত্যয় প্রকরণ " এই কথা বসিবে। ১১১ পৃষ্ঠ সর্ব্বোপরি একবচন দ্বিবচন বহুবচন স্থলে পুংলিঙ্গ স্ত্রীলিঙ্গ ক্লীবলিঙ্গ বসিবে। এবং দুই এক স্থলে মূর্দ্ধণ্য ষকার স্থানে অন্তঃস্থ য হইয়াছে। সুধীগণ সদয় হইয়া সংশোধন করিয়া চরিতার্থ করিবেন। ৭৪ ও ৯২ সূত্র এক হইলেও মতভেদে অতিরিক্ত স্থলে পুনর্ব্বার দেওয়া হইয়াছে।